রূপ স্বতন্ত্র বস্তু—রূপ তাহার কোন কালে ছিল না; তবে অন্নবস্ত্রে দেয় যে শ্রী—সে শ্রী তাহার ছিল। কিন্তু সেটুকুও তাহার থাকিল না। অন্নবস্ত্রের অভাবে নয়, কয় মাসের কারাক্লেশ জলোকার মত শ্রীটুকু যেন শোষণ করিয়া লইল। জেলে ক্লেশ কিছু সে পায় নাই, কিন্তু তবুও চারমাসের মধ্যেই আমাশয় ও চোখের অসুখে কুব্জ, শ্রীহীন হইয়া ফিরিল। স্থূলতা বর্জিত শরীর শীর্ণ হইয়া গিয়াছিল; খদ্দরের পোষাকও ভারী বোধ হইতেছিল। অবয়বের লাবণ্য নিঃশেষে ঝরিয়া গেছে—দেহের শ্যামবর্ণ প্রায় কালো হইয়া উঠিয়াছে। তাহার সে লাবণ্য আর ফিরিল না। শ্রী না ফিরুক দেহ সুস্থ হইল।

জেল হইতে ফিরিয়া তাহার নেশা পড়িল লেখায় এবং গাছ পোঁতায়। নিজেই মাটী কোপাইয়া ফুলের বাগান করে, গ্রামের প্রান্তের প্রকাণ্ড বড় বাগানটায় বট অশ্বত্থের ডাল ও চারা পোঁতে, ফুলের গাছও পোঁতে—কিন্তু সংখ্যায় কম। রৌদ্রে বৃষ্টিতে তাহার শ্রীহীনতা উত্তরোত্তর বাড়িতেছিল। আন্দোলনের পূর্ব হইতেই জামা জুতা সে ত্যাগ করিয়াছিল; তাহার পরণে থাকে মোটা কাপড় আর কাঁধে চাদর! চাদর আবার সব সময়ে নয়, কোথাও যাইতে আসিতে হইলে চাদরটা কাঁধে চাপে। অন্য সময়ে খালি গা, খালি পায়ে সে মূর্তিমান শ্রীহীনের মত ঘুরিয়া বেড়ায়। সে জেলে থাকিবার সময় ছোট ভাই সংসার ঘাড়ে লইয়াছিল—সে সংসার তাহার স্কন্ধে দৈত্যের স্কন্ধের আকাশের মতই চাপিয়া রহিল। শিবনাথ সে আর ঘাড়ে করিল না। তবে উপদেশ দেয়—সময়ে সময়ে কিছুদিন ধরিয়া কঠোর পরিশ্রমে ত্রুটীগুলি সংশোধন করিয়া দিয়া সংসার রথখানিকে অপেক্ষাকৃত সবল ও দ্রুত গতিশীল করিয়া দেয়।

দ্বিপ্রহরে এক গা ঘামিয়া সেদিন শিবনাথ বাড়ী ফিরিল। খালি গা, খালি পা—কোমরে গুঁজিয়া কাপড়খানা পর্যন্ত হাঁটুর উপর টানিয়া তোলা; সাড়া না দিয়াই বাড়ী ঢুকিল।

শিবনাথের স্ত্রী গৌরী ও ছোট বৌ অমলা বারান্দায় থামের আড়ালে বসিয়া পান সাজিতেছিল, গৌরী বলিল, শম্ভু এদিকে শোন দেখি!

শম্ভু শিবনাথের বাড়ীর মাহিন্দার।

শিবনাথ সটান খিড়কীর বাগানের দিকে চলিয়া গেল। গৌরী উঠিয়া বারান্দায় দাঁড়াইয়া বলিল—শম্ভু কোথায় গেল মনুর মা?

রন্ধনশালে ব্যস্ত পাচিকা মনুর মা বলিল—কে জানে বৌদিদি, দেখি নাই ত। কেউ আসে নাই ত'!

ছোট বৌ অমলা মিহিভাবে বলিল, আসবে না কেন—খিড়কী দিয়ে গেল চোখের সামনে।

গৌরী রুষ্ট হইয়া উঠিয়াছিল—চাকর বাকর অবাধ্য হয়েছে দেখেছ! ডাকলে সাড়া পর্যন্ত দেয় না। তা বলব কাকে বল? বড়বাবুই চাকর বাকরের মাথা খেলে। এখুনি শম্ভু খিড়কী দিয়ে গেল।

খিড়কীর রাস্তাঘরে পদশব্দ উঠিল। মনুর মা বলিল—ওই যে, ওই যে বাবু আসচেন।

গৌরী বলিল—এই শম্ভু, বেয়াদপ চাকর কোথাকার—

প্রথমটা না লক্ষ্য করিলেও শিবনাথ খিড়কীর বাগানে দাঁড়াইয়া কথাবার্তা শুনিয়া সব বুঝিয়াছিল। সে হাসিমুখেই জোড় হাতে দাঁড়াইয়া বলিল—অধম কি একান্তই শম্ভু পদবাচ্য হ'ল হুজুরাইন?

মনুর মা মুখে কাপড় গুঁজিয়া ঘরে ঢুকিয়া পড়িল। ছোট বৌ-এর চাপা হাসির খুক্ খুক্ শব্দ বেশ শোনা যাইতেছিল। গৌরী নিজেও না হাসিয়া পারিল না—বলিল, মা গো মা, কি অপ্রস্তুত করতে পার তুমি মানুষকে—না বাপু, ছি, ও কি?

শিবনাথ হাসিয়া বলিল—আমার কথাটার উত্তর দাও, আমি কি শম্ভুর কেলাসে পড়লাম তা হ'লে?

গৌরী স্বামীকে বেশ করিয়া দেখিয়া বলিল—কিন্তু এ কি চেহারা হয়েছে বল দেখি? সর্বাঙ্গে ধুলো, শরীরের এই অবস্থা—ছি ছি ছি। বস দেখি, একটু বাতাস করি। ভোলাদাসী, জল দে ত এক বালতী! ছোট বৌ আমার সাবান আর তোমার ভাসুরের গামছা দেখে দাও ত।

ভোলাদাসী বাড়ীর ঝি।

খেয়ালের সুর চাপা পড়িয়া ধ্রুপদ ধামার আরম্ভ হয় দেখিয়া শিবনাথ

গ্রস্ত হইয়া উঠিল। তাড়াতাড়ি সে বলিল—ধীরে মহাশয়া ধীরে, ধ্রুপদ ধামার আরম্ভ করতে হয় ধীরভাবে সুস্থচিত্তে। একটু অপেক্ষা কর, এই গাছ কটা পুঁতে আসি!

গৌরী বলিল- হাত মুখ ধোও, জল খাও, তারপর। সে স্বামীর হাত হইতে গাছের চারা কয়টা টানিয়া লইল। আর উপায় ছিল না—শিবনাথকে বাধ্য হইয়া আত্মসমর্পণ করিতে হইল। অতঃপর কিন্তু শিবনাথের মন্দ লাগিল না—তপ্তদেহে শীতল বারি সিঞ্চন, তাহার সঙ্গে পাখার মৃদু বাতাস, সকলের উপর মিছরীর সরবৎ—মন্দ কেন, খুব ভালই লাগিল। সে চোখ মুদিয়া পরম আরামে বলিল—আঃ!

গৌরী বলিল—দেখ, কিছুদিন কোথাও গিয়ে শরীর সেরে এস তুমি! আর জামা জুতো পর—ও ছেড়ে আর—

মধ্যপথেই শিবনাথ বলিল—কেন, অমনি আর পছন্দ হচ্ছে না আমাকে!

গৌরী বলিল—আমার কথাই তোমার পছন্দ হয় না। কিন্তু মা থাকলে তিনিও ঠিক এই কথাই বলতেন।

শিবনাথ বলিল—তনয় যদ্যপি হয় অসিত বরণ, প্রসূতির কাছে সেই কষিত কাঞ্চন। কিন্তু, কন্যা কাময়তে রূপং—সখি, আশঙ্কা আমার তোমার সম্বন্ধে।

গৌরী এবার বিদ্রোহ করিয়া উঠিল। সে বলিল,—তোমাকে যেতে হবেই। আর জামা জুতো তোমাকে পরতেই হবে।

শিবনাথ উত্তর দিল—শরীর ত আমার অসুস্থ নয় গৌরী। আর বেশভূষা জীবনের পক্ষে বাহুল্য বলেই আমি মনে করি।

গৌরী বলিল—ও শরীর তোমার ভাঙতে কতক্ষণ? তা'ছাড়া শ্রী বলে জিনিষটাও ত দরকার। আমি টাকা দিচ্ছি।

শিবনাথ মুদিত চোখেই উত্তর দিল—কি হবে রূপ, কি হবে বেশভূষা, মহাকালের দরবারে—

গৌরী রাগ করিয়া উঠিয়া গেল।

শিবনাথ তবুও একটু রসিকতা করিবার চেষ্টা করিল—রূপ দেখে যদি ভালবাস সখি—।

কিন্তু রসিকতা জমিল না, গৌরীর মুখ দেখিয়া গানের কলিটা সে সম্পূর্ণ আবৃত্তি করিতে পারিল না।

শিবনাথ স্ত্রীর অনুরোধ রাখিল না। তাহার সেই এক উত্তর--কি হবে? সে গ্রাম প্রান্তের বাগানে ঘুরিয়া বেড়ায়, কত ধারার চিন্তা করে, লেখে—মস্তিষ্ক ক্লান্ত হইলে গাছ পোঁতে।

গৌরী অবশেষে দেবর দেবনাথকে দলে টানিয়া শিবনাথকে পরাজিত করিবার চেষ্টা আরম্ভ করিল। এবার ফল কিছু ফলিল, স্থির হইল, এখন কয়েক মাস আর এমন করিয়া শিবনাথের ঘুরিয়া বেড়ান হইবে না। বাড়ীতে বসিয়া সেরেস্তার কাজকর্ম দেখিয়া দিতে হইবে। শিবনাথকে স্বীকার করিতে হইল। কর্তব্যে সে অবহেলা করে না।

গৌরী বলিল, তবু আমার কথাটা রাখলে না!

শিবনাথ বলিল—তোমার কথাই ত রাখলাম।

—না, ভাই-এর কথা রাখলে। কেন—সে কথাও আমি জানি।

—কেন শুনি?

—বই ছাপাতে টাকা চেয়েছিলে তুমি, আমি দিইনি—তাই। আমার টাকায় শরীর সারতে পর্যন্ত যাবে না তুমি। আমার ব্রতের কাপড় জামা জুতো ছাতা সে পর্যন্ত নিলে না তুমি।

শিবনাথ বলিল—পাগল তুমি! গৌরীর কথা তখনও শেষ হয় নাই, সে বলিতেছিল—টাকা দেবার আমি কে? টাকার মালিক ছেলেরা। তারাই মায়ের দৌহিত্র। একথাটা তুমি বুঝলে না, আমার উপর রাগ করলে।

শিবনাথ বলিল—ও তোমার ভুল ধারণা গৌরী। বলিয়া সে বাহিরে চলিয়া আসিল। কিন্তু কথাটা সে চিন্তা না করিয়া পারিল না। বৈঠকখানাটা জনশূন্য—চাকরটা বাজারে গিয়াছে, চাপরাশীটা ওই মাত্র গেল দেবনাথের সঙ্গে মাঠে, নায়েব স্থানীয় ব্যক্তি, কি কারণে সে আজ আসিতে পারে নাই। শিবনাথ একা বসিয়া ঐ কথাটাই ভাবিতেছিল।

গৌরী কিছু মাতৃধন পাইয়াছে—হাজার নয় টাকা। টাকাটা কতক ক্যাস সার্টিফিকেটে আবদ্ধ আছে, কতক গৌরীর পিতৃকুলের এক ব্যবসায়ে ধার দেওয়া আছে—সুদটা তাহার মাসে মাসে পাওয়া যায়। কিছু টাকা শিবনাথ একবার চাহিয়াছিল, কিন্তু গৌরী দেয় নাই। শিবনাথ ভাবিতেছিল, গৌরীর কথাটা কি সত্য?

চিন্তাটা সুখপ্রদ মনে হইতেছিল না, মনে মনে যেন অপরাধ আংশিক ভাবেও

স্বীকার করিতে হইতেছিল। শিবনাথ উঠিয়া সেরেস্তার খাতাপত্রগুলো লইয়া বসিল।

কাহার জুতার শব্দে মুখ তুলিয়া শিবনাথ দেখিল এক সৌম্যদর্শন প্রৌঢ় আসিতেছে। ভদ্রলোক আসিয়া নমস্কার করিয়া বলিলেন—নমস্কার।

শিবনাথও প্রতিনমস্কার করিয়া বলিল—বসুন। বসিয়াই ভদ্রলোক বলিলেন—নতুন বহাল হয়েছেন বুঝি আপনি?

নগ্ন গাত্র শিবনাথ বুঝিল ভদ্রলোকের ভুল হইয়াছে। কিন্তু কি ভাবে কেমন করিয়া সে ভ্রম সংশোধন করিয়া দেওয়া যায়, তাহাই সে দ্রুত চিন্তা করিতেছিল। কিন্তু তাহার পূর্বেই ভদ্রলোক তাহার হাতদুটী জোড় করিয়া মৃদু কণ্ঠে বলিল—পাঁচটি টাকা আপনাকে পান খেতে দোব নায়েব বাবু। আমার একটি কাজ ক'রে দিতে হবে।

শিবনাথ অগাধ জলে পড়িয়া গেল। দুই কুল বজায়ের উপায় না পাইয়া সে নায়েব সাজিয়াই বসিল।

বলিল—কি কাজ বলুন।

ভদ্রলোক বলিল—বাবুদের দরবার থেকে পাঁচ টাকা ক'রে বার্ষিক বৃত্তি ছিল আমাদের। গত বছর থেকে সেটা বন্ধ ক'রে দিয়েছেন বড়বাবু। তা সেইটী আপনাকে উদ্ধার করে দিতে হবে।

শিবনাথ প্রশ্ন করিল—বৃত্তি বন্ধ হ'ল কেন? বড়বাবু ত—

বিরক্তিভরে ভদ্রলোক বলিয়া বসিল—আর মশায়, নতুন লোক আপনি—ক্রমে বুঝতে পারবেন। সে এক আচ্ছা লোক। এখন ব্যাপারটা শুনুন। বাবুদের মহাল ২১৯ নং তৌজি পাবনায় আমার শ্বশুর বাড়ী—বৃত্তি আমার শ্বশুরদের পৈত্রিক। আমিই সব সম্পত্তি পেয়েছি—শ্বশুরের ছেলেপিলে নাই। শ্বশুরের পৈত্রিক দুর্গাপূজা ছিল; বিজয়ার পর যাত্রার দিন আমার শ্বশুর প্রতিমার গলার পৈতে নিয়ে আসতেন—বাবুরা পাঁচটী টাকা দিতেন। এখন এবার আসতেই ছোটবাবু বললেন—বৃত্তি আপনি পাবেন না; কেন মশায়, জিজ্ঞাসা করলাম। শুনলাম শ্বশুরের দুর্গাপূজা ত আমি আর করি না। সেই জন্যে বড়বাবুর হুকুম।

শিবনাথের ব্যাপারটা মনে পড়িয়া গেল! সে বলিল—পূজাটা বন্ধ না করলেই হ'ত!

হাসিয়া ভদ্রলোক বলিল—বেশ মশাই আপনি। খরচ কত! তা ছাড়া

ইস্কুল মাস্টারী করি, ছ্বটী হয় সেই পঞ্চমীর দিন। কখনই বা কি করি!

শিবনাথ ভাবিয়া চিন্তিয়া বলিল—তা আমি বলব বাব্বকে।

ভদ্রলোক বলিল—হ্যাঁ, ছোটবাব্বকে নয়, বড়বাব্বকে বলবেন। আচ্ছা ঘড়েল লোক মশাই—ছোট ভাইকে শিখণ্ডীর মত সামনে রেখে আড়াল থেকে হ্বঃ—বেশ! আরে মশাই পাঁচ দিন এসে দেখাই পেলাম না। কোথা? না, বাড়ী নাই—মাঠে নয় বাগানে।

তারপর সহসা ম্বখটা খ্বব কাছে আনিয়া বলিল—এত বাগানে কেন মশাই, বলি মালটাল—এ্যাঁ? এদিকে ত স্বদেশীতে জেল টেল খেটে এলেন।

শিবনাথের এর পর হাস্য সম্বরণ করা কঠিন হইয়া উঠিতেছিল। সে কোনর্বপে বলিল--কই, সে রকম ত শ্বনি টুনি নাই।

চোখের ইসারা করিয়া ভদ্রলোক বলিল—আরে মশাই, ডুবে ডুবে জল খেলে একাদশীর বাবাও জানতে পারে না।

শিবনাথ ভদ্রলোককে বিদায় করিবার চেষ্টায় ব্যস্ত হইয়া উঠিল—এখনি কে হয়ত আসিয়া তাহার পরিচয় ব্যক্ত করিয়া দিবে। সে বলিল—আমি বলব। আচ্ছা, নমস্কার।

কে হয়ত আসিয়া তাহার পরিচয় ব্যক্ত করিয় াদিবে। সে বলিল—আমি বলব।
বললে হবে না। ব্রাহ্মণের ব্বত্তি উদ্ধার করে দিতেই হবে। আমি বরং আরও কিছ্ব—

বাধা দিয়া শিবনাথ বলিল—আমাকে কিছ্ব লাগবে না। তবে বড়বাব্ব যে ধারার মান্বষ—

ভদ্রলোক বলিল—আরে, দেখা পেলে যে দেখি কি ধারার মান্বষ। ব্বড়ো-ছেলে শাসন করার অভ্যেসও আমার আছে। এই দেখ্বন, আপনাকে দশটাকা দোব আমি। আচ্ছা চললাম আজ—নমস্কার।

ভদ্রলোক চলিয়া যাইতেই শিবনাথ তক্তাপোষের উপর গড়াইয়া হাসিতে আরম্ভ করিল। একা একা এতটা কৌতুক ভোগ করিতে তাহার ভাল লাগিল না। সে উঠিয়া বাড়ীর দিকে চলিল। শিবনাথের বাড়ী ও বৈঠকখানার মধ্যে খানিকটা ব্যবধান আছে—একটা রাস্তা পার হইয়া সামান্য একটু যাইতে হয়। বৈঠকখানা হইতে রাস্তায় নামিয়াই কিন্তু তাহাকে দাঁড়াইতে হইল। সেই ভদ্রলোক তাহারই এক বন্ধ্বর সহিত কথা কহিতে কহিতে অগ্রসর হইয়া আসিতেছেন।

শিবনাথ সঙ্গে সঙ্গে ফিরিল, কিন্তু তাহার পূর্বেই বন্ধুটী বলিয়া উঠিল—এই যে শিবনাথ। এই ভদ্রলোক--ও মশায়, ও সীতারামবাবু—চলে যাচ্ছেন কেন, এই যে শিবনাথ।

সীতারামবাবু ততক্ষণে বিপরীত দিকে মুখ ফিরাইয়া দ্রুতপদে অনেকটা চলিয়া গিয়াছেন।

শিবনাথের হাসিতে নূতন জোয়ার ধরিয়া গেল। তবুও সে ডাকিল—শুনুন, শুনুন সীতারামবাবু।

অল্প দূরেই পথটা একটা মোড় ফিরিয়াছে। সীতারামবাবু সেই মোড়ের মধ্যে তখন অদৃশ্য হইয়া গিয়াছেন। বন্ধুটী হতবাক হইয়া শিবনাথের মুখের দিকে চাহিয়া রহিল। অবশেষে বলিল—কি ব্যাপার বল ত শিবনাথ? ভদ্রলোক আমার জানা লোক, তাই দেখা হতেই বল্লেন শিবনাথবাবুকে ধরে একটী কাজ করে দিতে হবে আমার। তাই সঙ্গে আসছিলেনও আমার, কিন্তু তোমাকে দেখেই—কি ব্যাপার বল ত?

শিবনাথ তখনও প্রচুর হাসিতেছিল—সে হাসির মধ্যেই কোনরূপে বলিল—পরে বলব দাদা, এখন হাসতে দাও!

বলিয়া সে হাসিতে হাসিতেই বাড়ী চলিয়া গেল। বাড়ীর সকলেও হাসিয়া আকুল হইল। গৌরী, ঘরের মধ্যে লক্ষ্মীর সিংহাসন পরিষ্কার করিতেছিল। সে গম্ভীর মুখে বাহির হইয়া আসিল।

বাড়ীর পুরাতন ঝি সতীশের মা বলিতেছিল—তা বাপু লোকের দোষ কি! বাবুলোকের চেহারা হবে এ্যাই থল্‌থলে—এই ভুঁড়ি! এ্যাতখানি জায়গা জুড়ে বসে থাকবে পাহাড় পর্বতের মতন! এই জামা, চক্‌চকে জুতো, মস্‌ মস্‌ করে যাবে! তা-না ই এক ঢং বাপু তোমার।

শিবনাথ গৌরীর দিকে চাহিয়া বলিল—শুনলে হাসির কথা!

কাজের অজুহাতে ওঘরে যাইতে যাইতেই গৌরী উত্তর দিল—কালা ত নই, শুনলাম বৈকি! কিন্তু হাসির ত এতে কিছু নাই।

শিবনাথ প্রশ্ন করিল—কি রকম?

—তা বৈ কি! আড়ি পেতে শোন যদি তবে নিরেনব্বুই জনকে অমনি ধারার কথা বলতে শুনবে। নিজের পরিচয় গোপন করে নিজের সম্বন্ধে কথা শোনাও আড়িপাতারই সামিল। ও অতি ছোট কাজ।

গৌরীর কথার সুরে ও অর্থে বাড়ীর হাস্যচটুল বায়ুস্তর যেন দেখিতে

দেখিতে স্তব্ধ উত্তপ্ত হইয়া উঠিল। সকলেই যেন হাঁপাইয়া উঠিতেছিল। শিবনাথও মনে যেন একটু আঘাত পাইয়াছিল, তবুও সে রহস্য করিবার চেষ্টা করিল—হতভাগ্য শিবের কপালে পতিনিন্দা শুনে গৌরীও শেষে সতীর মত দেহত্যাগ না করেন—আমি তাই ভাবছি!

গৌরী শান্তস্বরে উত্তর দিল—দেহত্যাগ করে আর লাভ কি বল? গৌরী দেহত্যাগ করলে মহাদেব আবার বিবাহ করবেন, মাঝখান থেকে গৌরীর কার্তিক গণেশই ভেসে যাবে।

কথাগুলির গঠনের ভঙ্গীকে রহস্য বলিয়াও ধরা যায়—কিন্তু অতি কুৎসিত ব্যক্তির রোদন-বিকৃত মুখ দেখিয়া যেমন হাসা যায় না—তেমনি এ কথাগুলি শুনিয়াও কেহ হাসিতে পারিল না। শিবনাথও নীরব হইয়া রহিল। কিছুক্ষণ পরে শিবনাথ বলিল—এত রূপের আকাঙ্ক্ষা কেন বল ত তোমার?

অতি রুষ্ট কণ্ঠস্বরে গৌরী উত্তর দিল—এত বড় জঘন্য কথাটা তুমি বললে আমাকে! অতি ইতর তুমি!

শিবনাথের কর্কশ কৃষ্ণমূর্তি ক্রোধে কুৎসিত হইয়া উঠিল। সে বলিয়া উঠিল—যা সত্য তাই বলেছি। সত্য কথা ইতরে বলে না—ইতরেই সত্যকথা সসম্মানে গ্রহণ করতে পারে না।

পাচিকা মনুর মা বলিল—তা বাবু একবার ঘুরেই আসুন না। বৌদিদি ত ভাল কথাই বলছেন!

শিবনাথ উত্তর দিল—সে খরচ করবার মত অবস্থা আমার নয়। তার চেয়ে স্নো-পাউডার মেখে রূপ বাড়ান কম খরচে হয়। বলিতে বলিতেই সে উঠিয়া বৈঠকখানার দিকে চলিয়া গেল।

ইহার পর দুই বৎসর চলিয়া গেছে। শিবনাথ তখন খ্যাতিসম্পন্ন লেখক। দুই চারিখানা কাগজের লেখার তাগিদ, পত্রের জবাব তাহাকে নিত্য দিতে হয়। পরিশ্রমও সে করে অগাধ। কিন্তু গাছের নেশা—উদ্দেশ্যহীন ভাবে মাঠে মাঠে ঘোরার নেশা, বেশভূষায় উদাসীনতা এখনও তাহার তেমনি আছে।

সেবার বর্ষার সময় খেয়াল হইল ঘর মেরামতের। রাজমিস্ত্রী লাগাইয়া নয়—রাজমিস্ত্রীর যন্ত্রপাতি কিনিয়া সে নিজেই কাজ আরম্ভ করিল। বাগানের ভিতর দিয়া বৈঠকখানায় প্রবেশের পথ ছিল না—সেখানে সে পাঁচিল ভাঙিয়া

এক নূতন ফটক ও একপ্রস্ত সিঁড়ির প্রয়োজন অনুভব করিল। আর তৈয়ারী করিতে হইবে বাগানের মধ্যে একটা পাকা বেদী।

ছোট ভাই বলিল—তোমার অদ্ভুত খেয়াল দাদা। বেশ ত, রাজমিস্ত্রী লাগান হোক।

শিবনাথ নিজের হাতেই বনিয়াদ খুঁড়িতেছিল। সে বলিল—উঁ-হু। দেবনাথ জানে এ লোকের সঙ্গে বাক্যব্যয় করা বৃথা; সে দাদাকে কিছু না বলিয়া বাড়ীতে গিয়া গৌরীকে ধরিল—পার ত তুমি পারবে বৌদি—তুমি বল।

গৌরী বলিল -পাগল তুমি দেবু! মহাপুরুষ যারা হয় তাদের ঐ ধারা! কারও কথা তাদের রাখতে নাই। আমি পারব না ভাই, আমাকে বলো না।

দেবু বলিল--প্রজা সজ্জন আসে যায়, তারা দেখলে কি বলে বল ত? মাথার ওপরে এই কড়া রোদ, কখনও বৃষ্টি!

গৌরী বলিল—তারা হীন ব্যক্তি, তাদের বলা কওয়ায় কি আসে যায়! আর রোদ বৃষ্টি প্রকৃতির দান—ওতে কি শরীরের অনিষ্ট হয়? তা ছাড়া খালি গায়ে, খালি মাথায়, রোদ বৃষ্টিতে মহাপুরুষদের কষ্টও হয় না।

দেবু চুপ করিয়া রহিল। গৌরী জল খাবার সাজাইয়া একখানা রেকাবী দেবুর হাতে দিয়া বলিল—খাইয়ে এস দেখি। চাকর বাকরের হাতে দেওয়া ত মিথ্যে—পড়েই থাকবে।

পনর দিনেও সিঁড়িটা শেষ হইল না। সেদিন সকালে শিবনাথ মাথায় এক মাথালী দিয়া সিঁড়ির উপর সিমেণ্ট চালাইতেছিল। পনর দিনেই রৌদ্রে তাম্রাভ রংএ তাহার কালো ছোপ ধরিয়াছে—পিঠখানার রং গাঢ় কালো হইয়া উঠিয়াছে।

পিওন আসিয়া প্রশ্ন করিল—এই, বাবু আছেন রে?

শিবনাথ মুখ তুলিয়া চাহিতেই সে লজ্জায় জিভ কাটিয়া বলিল—আজ্ঞে, চিনতে পারি নাই আপনাকে। একটা রেজেস্ট্রী আছে, খারিজ ফিজের নোটীশ!

চিঠি কয়খানা হাতে লইয়া সে হাসিয়া বলিল—রেজেস্ট্রী ছোট বাবুকে দাও গে যাও।

চিঠিগুলোর কয়খানা কাগজের পত্র, একখানা তাহার মামার, অপর খানা দিয়াছেন তাহার ভগ্নীপতি। ভাগ্নীর বিবাহ আগামী সপ্তাহে, তিনি তাহাকে যাইতে লিখিয়াছেন। দিদিও পত্র দিয়াছেন—এবার দেবুকে পাঠাইলে

চলিবে না। তাহাকেই আসিতে হইবে, অন্যথায় তিনিও কখনও আর শিবুর বাড়ী আসিবেন না।

শিবু এ নিমন্ত্রণ উপেক্ষা করিতে পারিল না। ভগ্নীপতির দেশ বর্ধমান জেলার এক পল্লীগ্রামে—রেল স্টেশন হইতে মাইল পাঁচেক দূরে যাইতে হয়। কাঁচা রাস্তা বর্ষার জলে কাদায় অব্যবহার্য হইয়া উঠিয়াছে। পোঁছিবামাত্র ভগ্নীপতি সম্বর্ধনা করিলেন—এস এস ভাই, এস। কিন্তু এ কি চেহারা হয়েছে তোমার শিবু? খালি পা—খালি গা—এ কি!

শিবু হাসিয়া বলিল—চাষার চেহারা আবার কবে সজ্জনের মত হয় জামাইবাবু! এই ত চাষীর পোষাক।

ভগ্নীপতি উপস্থিত ভদ্রলোক কয়টীর দিকে লক্ষ্য করিয়া বলিলেন—ডাক্তারবাবু, ইনিই আপনাদের প্রিয় লেখক শিবনাথ—আমার তালব্য শয়ে আকার লয়ে আকার। কেমন হে? আর ইনি—

তৎপূর্বেই ডাক্তারবাবুটী আগাইয়া আসিয়া বলিলেন—আমার পরিচয়—এ ভিলেজ ডক্টর, সামান্য ব্যক্তি। ভারী সুখী হলাম! ভারী ভাল লাগে আপনার লেখা। আমাদের ক্লাবের লাইব্রেরীতে কিন্তু একদিন যেতে হবে আপনাকে।

ভগ্নীপতি বলিলেন—হবে ডাক্তার, হবে। এখন পনর দিন ছাড়ব মনে করছ? তবে চোয়াড়ের গলায় ফুলের মালা দিয়ে কি করবে? চলহে, বাড়ীর ভেতরে চল—দিদি তোমার দশবার খোঁজ করেছে এর মধ্যে—শিবু এল?

শিবু বলিল—যে রাস্তা আপনাদের!

বাড়ীর মধ্যে দিদি তাহাকে দেখিয়া কাঁদিয়া বলিলেন—এ কি দশা হয়েছে তোর শিবু? এ্যাঁ, সেই শিবু তুই! বলে না দিলে ত তোকে আমি চিনতেই পারতাম না। বৌ লেখে, শরীর খারাপ হয়েছে তোর, কিন্তু এত খারাপ! সে রাক্ষুসী সেবা যত্ন করে না নাকি? বস, বস, আমি বাতাস করি। আর এ কি পোষাক পরিচ্ছদের শ্রী-রে তোর?

শিবনাথ হাসিতে হাসিতে বলিল—এক কাপ চা দাও দেখি আগে।

দিদি ডাকিয়া বলিলেন—অ ভাই বিনী, চায়ের জল চড়িয়ে দাও ত। আর ওরে নবীন—হাত মুখ ধোবার জল দে।

ওদিকের বারান্দায় মেয়েরা দাঁড়াইয়াছিল, সম্মুখেই কতকগুলি ঝিউরী মেয়ে—তাদের পিছনে কতকগুলি বধূ। দিদি বলিলেন--মেয়েরা সব দেখতে

এসেছে তোকে। আমাদের এখানে লাইব্রেরীতে তোর বই সব আছে কি না—আর সব কাগজই আসে ত।

শিব্ হাসিয়া বলিল—তা ছাড়া তোমার মত সজীব বিজ্ঞাপন যখন রয়েছে, তখন এখানে শিব্র খ্যাতির অভাব কি?

দিদি বলিল—না রে না, আমি মিথ্যে বড়াই ক'রে বেড়াই না। কিন্তু ও চেহারায় তোকে দেখবে কি বল্ ত?

শিব্ বলিল-- ভয় কি দিদি? জামাইবাব্র অনূঢ়া ভগ্নী ত নাই যে এই চেহারায় বরমাল্য গলায় নিতে হবে—টোপর পরতে হবে!

শিব্র মাথায় এক চপেটাঘাত করিয়া ভগ্নীপতি বলিলেন—ও রে শালা, আমাকে পাল্টে শালা বলতে চাও তুমি!

দিদির ননদ বিনী বা বিনোদিনী হাসিতে হাসিতে আসিয়া এক কাপ চা হাতে দিয়া বলিল—দুধ বেশী হয়ে গেছে, গরমও নেই, শিগ্গির খেয়ে নিন।

দিদি বলিল--খাসনে শিব্ খাসনে, মাড় মাড়—চা নয়।

তাহার পূর্বেই শিব্ চুমুক দিয়াছিল—সেটুকু ফেলিয়া দিয়া শিব্ বলিল, মাড় খুব পুষ্টিকর জিনিষ. সেণ্ট পারসেন্ট ভিটামিন। আর আমার মত চাষার পক্ষে উপযুক্ত বস্তু।

সকলে হাসিয়া উঠিল।

শিবনাথের উপর পড়িল বরযাত্রী সম্বর্ধনার ভার।

ভগ্নীপতি গোপালবাবু বলিল—দেখো ভাই, সহুরে জীব সব. তার ওপর আসছেন বরযাত্রী, বিজয়ী প্রুসিয়ান সৈন্যের মত বিক্রমে আসবেন। প্রথম মোহড়া তোমাকেই নিতে হবে।

মাথায় এক তোয়ালে জড়াইয়া শিব্ যাইবার জন্য সাজিল, বলিল—কোন চিন্তা নাই আপনার। খান দশেক গো-গাড়ী ও খান দুয়েক পাল্কী লইয়া শিব্ স্টেশন হইতে বরযাত্রী আনিবার জন্য যাত্রা করিল। রাস্তায় স্থানে স্থানে এক হাঁটু করিয়া কাদা জমিয়াছে। শিব্ যখন স্টেশনে পৌঁছিল তখনও ট্রেণের বিলম্ব ছিল। একজন খাবারওয়ালাকে ধরিয়া সে চায়ের বন্দোবস্ত করিয়া রাখিল।

বরযাত্রীর দল স্টেশন হইতে বাহির হইয়াই থমকিয়া দাঁড়াইল।

কাদা! এ কি দেশ বাবা! এ কথা তো ছিল না!

শিবু জোড়হাত করিয়া বলিল, এই আমাদের দেশ। তবে কষ্ট বিশেষ করতে হবে না, যেটুকু কষ্ট ঐ দোকান পর্যন্ত। ওখানে চা খেয়ে গাড়ীতে উঠবেন, বাড়ীর দোরে নামবেন।

একজন বলিল—বলিহারি ইয়ার! জুতোর কাদা ঘুচোবে কে?

বরকর্তা আগাইয়া আসিয়া বলিলেন, করবে কি আর, উপায় কি? এক কাজ কর, জুতো খুলে ফেল সব।

তরুণ দলের মধ্যে গুঞ্জন উঠিল—জুতো হাতে করে বরযাত্র যাওয়া, এ ত নতুন।

বরকর্তা বলিলেন—তোমরা জুতো হাতে করবে কেন, ঐ যে চাকর না সরকার ওকেই দাও সব। এই, জুতোগুলো সব নাও হে তুমি। একখানা বস্তা আন বরং।

শিবু অদূরবর্তী একজন গাড়োয়ানকে ডাকিল—ওরে—

একজন বরযাত্রী তাহার মাথায় সজোরে এক চড় বসাইয়া দিয়া বলিল—ওকে বলা হল ত উনি আবার বলেন ওকে। নে বেটা, তুই নে না। তোকেই নিতে হবে।

ভাবী বৈবাহিক তখন ক্রুদ্ধ মার্জারের মত গোঁফ ফুলাইয়া বলিতেছেন—লোক নাই জন নাই, কি ব্যাপার সব? পাড়াগাঁয়ের ভদ্রলোক means হাফ চাষা।

শিবু হাসিমুখেই বস্তা ঘাড়ে লইয়া জুতা সংগ্রহ করিতেছিল। সে বেয়াইকে বলিল, আপনার জুতো জোড়াটা?

দোকানে আসিয়া আর এক হাঙ্গামা ভাঁড়ে চা কি ভদ্রলোকে খায়?

শিবু বলিল—আজ্ঞে কাপের চেয়ে ভাঁড় ভাল, কাপে কত জনে খায়!

একজন বলিয়া উঠিল—আচ্ছা ইম্পার্টিনেন্ট চাকর ত! দে ত রে বেটার কান মলে।

শিবুর সঙ্গে চাপরাশী ছিল জন কয়েক। তাহারা রুষ্ট হইয়া উঠিয়াছিল, কিন্তু ইসারা করিয়া শিবনাথ তাহাদিগকে নীরব থাকিতে আদেশ করিল। যাই হোক—নেশার বস্তু চা এবং সে চা যখন আর রাস্তার মধ্যে পাওয়া যাইবে না, তখন অগত্যা ভাঁড়েই খাইতে হইল। ভাঁড়ে চা বিস্বাদ লাগিল কিনা সে প্রশ্ন করিতে শিবু সাহস করিল না। গাড়ীতে উঠিবার সময় জুতো চাই—শিবনাথ পূর্বেই জুতোগুলি জোড়া মিলাইয়া সারিবন্দী করিয়া সাজাইয়া

রাখিয়াছিল। বরযাত্রীরা বলিল—পায়ে যে কাদা, জুতো পায়ে দিই কি করে?

শিবু গাড়োয়ানদের হুকুম করিল—জল এনে দে, বাবুরা পা ধোবেন।

একজন গাড়ীতে বসিয়া পা বাড়াইয়া দিয়া বলিল—এইখানে পা ধুয়ে দাও বাবা, কাদার ওপরে পা ধুয়ে ফল কি?

সহযাত্রীরা তাহাকে তারিফ করিয়া উঠিল—দি আইডিয়া। ব্রেণ কি রে বাবা!

সঙ্গে সঙ্গে সকলেই গাড়ীতে চড়িয়া পা বাড়াইয়া বসিল। গাড়োয়ান পা ধুইয়া গামছা দিয়া মুছিতে উদ্যত হইতেই বরযাত্রীরা বলিয়া উঠিল—থাক্ থাক্। শোন ত হে ইয়ার খানসামা, শোন ত।

শিবনাথ কাছে আসিতেই সে বলিল—খোল ত বাপধন মাথার তোয়ালে-খানি, মোছ, পা মুছে দাও।

একে একে সকলের পা মুছিয়া দিয়া হাসিতে হাসিতেই সে গাড়ীর সঙ্গ ধরিল। গাড়ীতে স্থান তাহাকে কেহ দিল না; অগত্যা সে একজন গাড়োয়ানের স্থানে বসিয়া পাঁচন হাতে গরু ঠেঙাইতে বসিল—হেৎ-তা-তা বাপধন রে আমার!

ভগ্নীপতি গোপালবাবু বলিল—ব্যাপার কি হে শিবু, চাপরাশীরা বল্লে আমায়, ওরা নাকি তোমার মাথায় চড় মেরেছে, জুতো বইয়েছে—

হাসিয়া বাধা দিয়া শিবনাথ বলিল—যেতে দিন না জামাইবাবু, ও সব তুচ্ছ ব্যাপার নিয়ে শেষে শুভকর্মে একটা ব্যাঘাত ঘটাবেন?

সজল চক্ষে গোপালবাবু শুধু বলিল—ভাই শিবু!

শিবনাথ তাড়া দিয়া বলিল—যান, কাজে যান। কোথায় কি হয়ে যাবে। শেষে আপনাকে হয়ত, কান নাক মলিয়ে ছাড়বে।

গোপালবাবুও এবার অল্প একটু হাসিয়া বলিল—তোমাকেই ডাকতে এসেছি, আলাপ করবেন বেয়াই মশায়। উনি আবার সাহিত্যরসিক লোক কিনা।

শিবু বলিল—না না, সে হয় না জামাইবাবু। ভারী অপ্রস্তুত হবেন ওরা।

গোপালবাবু বলিল—তুমি না গেলে হয়ত ভাববে তুমি রাগ করেছ, কারণ, জানতে ওরা পারবেই যে তুমিই স্টেশনে আনতে গিয়েছিলে।

শিবুকে দেখা দিতে হইল।

গোপালবাবু শিবুকে সঙ্গে লইয়া আসরে আসিয়া পরিচয় দিতেই গমগমে গরম আসরখানায় কে যেন জল ঢালিয়া দিল। বরযাত্রী সকলেরই মুখ কালো হইয়া গেল। বরকর্তা উঠিয়া আসিয়া জোড় হাতে সম্মুখে দাঁড়াইলেন। শিবু বলিয়া উঠিল—ডিটেক্‌টিভ নভেল লিখব বে-ই মশাই, তাই ছদ্মবেশ প্র্যাক্‌টিস করছি।

তুচ্ছ রসিকতা, কিন্তু ইহাতেই সকলে প্রাণ খুলিয়া হাসিয়া হাঁপ ছাড়িয়া বাঁচিল। ইহার পর কিন্তু দুরন্ত বরযাত্রীর দল সুবোধ বালক হইয়া গেল—যাহা পাইল তাহাই খাইল—যাহা অনুরোধ করা হইল তাহাই রাখিল।

বাড়ীতে আসিয়া একথা শিবনাথ প্রকাশ করিল না—গৌরীর উষ্মা আশঙ্কা করিয়া।

সেদিন সে পড়িবার ঘরে বসিয়া একখানা সাপ্তাহিকের একটা প্রবন্ধ পড়িতেছিল। প্রবন্ধটা গল্প সাহিত্যের উপরে লেখা—তাহাতে তাহার সম্বন্ধে উচ্ছ্বসিত প্রশংসা করা হইয়াছে। গৌরী ঘরে ঢুকিয়া একখানা খোলা চিঠি তাহার সম্মুখে ফেলিয়া দিল। শিবনাথ দেখিল, দিদি লিখিয়াছেন চিঠিখানা। সমস্ত কাহিনী সবিস্তারে বর্ণনা করিয়া পরিশেষে গৌরীকে তিরস্কার করিয়াছেন—তুমি নিশ্চয়ই শিবনাথের সেবা যত্নে মনোযোগী নও। রত্ন পাইয়া তুই চিনিলি না পোড়ারমুখী!

শিবনাথ মুখ তুলিয়া গৌরীর দিকে চাহিল, তারপর ঈষৎ হাসিয়া বলিল—হ্যাঁ, বলিনি তোমাকে আমি।

অকস্মাৎ ঝর ঝর করিয়া কাঁদিয়া গৌরী কহিল—তুমি চেঞ্জে যাবে কি না বল? নইলে—কথা তাহার অসম্পূর্ণ থাকিয়া গেল।

শিবু বলিল—আবেগ ভাল নয় গৌরী, শোন, আমার কথা শোন!

গৌরী চোখ মুছিল, কিন্তু তাহার ঠোঁট দুইটী কাঁপিতেছিল। সে বলিল—লোকে তোমায় চাকর ভেবে অপমান করে, কতজনে কত কথা বলে। ও বাড়ীর হরির বৌ সেদিন কি বল্লে জান, বল্লে—দিদি, বড়ঠাকুর কি নেশা টেশা করেন যে এমন পাক দেওয়া—

তাহার কণ্ঠস্বর আবার রুদ্ধ হইয়া গেল।

শিবু হাসিয়া বলিল—এ যে তোমার মিথ্যে দুঃখ গৌরী!

গৌরী বলিল—না, মিথ্যে নয়। নিজের স্বামী সন্তান কুৎসিত হলেও কেউ সে কথা বল্লে বড় দুঃখ হয়। বুলুর কথা কি মনে নেই তোমার?

শিবু চমকিয়া উঠিয়া একটা দীর্ঘনিঃশ্বাস ফেলিল, তাহার মনে পড়িয়া গিয়াছে।

গৌরী বলিল--বুলুর কথা ত তোমার ভোলবার নয়!

বুলু শিবনাথের মৃতা কন্যা। মেয়েটি শিবনাথের বড় প্রিয় ছিল। কিন্তু সে ছিল কালো, তাহার উপর চোখ দুটী ছিল ছোট ও ট্যারা।

গৌরী বলিল--মনে পড়ে তোমার, গাঙ্গুলীবাবুদের ঠাকুরবাড়ী থেকে যেদিন সে কাঁদতে কাঁদতে—

ঝর ঝর করিয়া গৌরী নিজেই কাঁদিয়া ফেলিল।

শিবনাথের মনশ্চক্ষের উপর ছবিটী ভাসিয়া উঠিল।

শিবনাথ বসিয়া জল খাইতেছিল সেদিন। অঝোর ঝরে কাঁদিতে কাঁদিতে চার বছরের মেয়ে বুলু আসিয়া দাঁড়াইল। সে তাড়াতাড়ি তাহাকে বুকে লইয়া প্রশ্ন করিল—কি হল মা, কে মারলে তোমাকে?

বুলু উত্তর দিতে পারিল না—চোখের জলে বুকের দুঃখ তখনও তাহার নিঃশেষিত হয় নাই। উত্তর দিল গঙ্গা, শিবনাথের বড় মেয়ে। সে বলিল—ওই ঠাকুরবাড়ী গিয়েছিলাম আমরা পূজা দেখতে। তাই ওদের গিন্নী বল্লে, এই কাদের ছেলে তুই? সরে যা! তা আমি বল্লাম--ও আমার বোন। তাই ওরা কি বল্লে জান বাবা--বল্লে, শিবুর মেয়ে! ওমা কি কুচ্ছিত হয়েছে এটা, চোখ দুটো আবার দেখ। শিবু বিয়ে দেবে কি করে গা! বুলু ছুটতে ছুটতে পালিয়ে এল। রাস্তা থেকে কাঁদতে কাঁদতে আসছে।

শিবনাথের মনে পড়িল, সেদিন সে বলিয়াছিল—মিথ্যে কথা মা. ওরা মিথ্যে কথা বলেছে; এই দেখ তুমি—আমার চেয়ে কত সুন্দর তুমি!

বুলু সান্ত্বনা পাইলেও শিবনাথের কথা বিশ্বাস করে নাই, সে বলিয়াছিল—বাবা, তুমি কালো আর আমি কালো! ওরা সব সুন্দর!

গৌরী তখন বলিতেছিল—সে আঘাত আমি জীবনে ভুলব না। তুমিও ত সেদিন কেঁদেছিলে।

শিবু দীর্ঘশ্বাস ফেলিয়া বলিল—ভুলিনি গৌরী!

গৌরী বলিল--তুমি হাস, কিন্তু আমার বুকে তেমনি আঘাত লাগে! তোমার খ্যাতিতে আমার তৃপ্তি হয় না। তোমার স্বাস্থ্য, তোমার শ্রীতে আমার বেশী তৃপ্তি।

শিবনাথ গৌরীর হাতখানি টানিয়া আপনার কাঁধের উপর রাখিয়া বলিল—

এখানটা বড় ধরেছে, একটু হাত বুলিয়ে দাও ত।

গৌরী নীরবে স্বামীর ঘাড়ে হাত বুলাইয়া দিতে আরম্ভ করিল। আরামে শিবনাথের চোখ বন্ধ হইয়া আসিতেছিল। মাথাটি হেলাইয়া সে গৌরীর বুকের উপর স্থাপন করিয়া বলিল—আজ থেকে তোমার হাতেই সম্পূর্ণভাবে আত্মসমর্পণ করলাম গৌরী। যা করবার তুমি কর।

চোখে জল মুখে হাসি মাখিয়া গৌরী বলিল—তা হ'লে আসছে সপ্তাহেই দিন দেখাই!

এবার চোখ খুলিয়া চোখে চোখ মিলাইয়া শিবু বলিল—কিন্তু আমি সুন্দর হলে আমাকে দেখে তোমার মনে কি বেশী আনন্দ হবে?

গৌরী আরক্তিম হইয়া উঠিল, বলিল—হবে, এর চেয়ে ঢের বেশী আনন্দ হবে।

বিস্ফোরণের ঠিক পূর্ব মুহূর্ত।

বারুদ দিয়ে তৈরী পলতেতে আগুন ধরালে সে আগুন যেমন বিদ্যুৎগতিতে এগিয়ে চলে বিস্ফোরকের মুখের দিকে, ঠিক তেমনি ভাবেই স্বামী-স্ত্রীর কথাবার্তার সুর চরম সংঘাতের দিকে এগিয়ে চলেছিল।

ভবেন্দ্র বললে,—হ্যাঁ তোমার নাম সার্থক, তুমি সুভাষিণী বটে। এত বিষ তোমার কথায়! সম্ভবত সমুদ্র মন্থনের শেষ কল্লোল—যে কল্লোলের সঙ্গে হলাহল উঠেছিল, তারই ধ্বনি ভগবান তোমার কণ্ঠে দিয়েছিলেন! ওই থেকেই তৈরী হয়েছে তোমার ভাষা।

শিক্ষিত চিন্তাশীল মানুষ ভবেন্দ্র; হুঙ্কার দিল না, স্থূল ভাবে আঘাত করলে না, কিন্তু সুভাষিণীর অন্তর ভেদ করে সব যেন ছিন্ন-বিচ্ছিন্ন করে দিলে। ছেলেবেলায় সুভাষিণী গল্প শুনেছিল এক সিদ্ধ অস্ত্রনির্মাতার; সে তলোয়ার তৈরী করত—বড় বড় গাছের কাণ্ড যে তলোয়ারের কোপে দ্বিখণ্ডিত হয়ে যেত কিন্তু পড়ে যেত না। যেমনকার গাছ তেমনি দাঁড়িয়েই থাকত, শুধু শুকিয়ে যেত তার পত্রপল্লব—ঝরে পড়ত ফুল-ফল। এ যেন তেমনি আঘাত। সুভাষিণী পল্লীগ্রামের বড়লোকের ঘরের মেয়ে, শিক্ষিতা নয়, কিন্তু মুখরা, প্রচণ্ড মুখরা; স্বামীর কথার সূত্র অনুসরণ ক'রে পৌরাণিক উপমা সংগ্রহ করেই সে উত্তর দিলে.– আর তোমার? তোমার কথার পরতে পরতে অমৃত! সুধা! সুধা ঝরে পড়ছে। ব্রজের বাঁশীর মধুর সুরের ধ্বনি তোমার কণ্ঠে ভগবান দিয়েছেন—না?

এর পরই সে ফেটে পড়ল, চীৎকার ক'রে ব'লে উঠল,—তুমি বল না মন্দ কথা?

শান্ত স্বরে ভবেন বললে,—না। মন্দ কথা, অন্যায় কথা, কুৎসিত কথা আমি বলি না। আমি বলি কঠোর সত্য কথা। তুমি তা সহ্য করতে পার না। হাত-পা থাকলেই মানুষ হয় না সুভাষিণী; আকৃতির সঙ্গে প্রকৃতির পরিবর্তনের দরকার হয়। সূর্যের আলোকে সহ্য করতে পারে না বলে পশু

দিনের বেলা লুকিয়ে থাকে জংগলের অন্ধকারে—গুহার অন্ধকারে। মানুষের মধ্যে প্রকৃতিতে যারা পশুত্বকে ছাড়াতে পারে না তারা সত্যকে ভয় করে সূর্যের আলোর মত। সূর্যের আলো শুধু তো সাদাই নয়, তার উত্তাপ আছে, কঠোর উত্তাপ।

—তার মানে আমি পশু, আমি জানোয়ার?

—যে চীৎকারটা তুমি করছ সুভাষিণী, সে কি শুনতে পাচ্ছ না? বুঝতে পারছ না জানোয়ারের গর্জনের সংগে কতখানি মিল রয়েছে? একটু এগিয়ে যাও ওই আয়নাটার দিকে—নিজের মুখের চেহারা দেখ, তোমার পরিষ্কার দাঁতের ডগায় কি ধার ঝিলিক মারছে দেখ। তা হ'লে বুঝতে পারবে।

সুভাষিণী শরবিদ্ধ পশুর মত যন্ত্রণায় অধীর হয়ে নিজের আহত স্থানটিকে কামড়ে ধরতে চাইলে; ভাবলে, ওইখানেই আছে তার আঘাতকারী শত্রু। সে নিষ্ঠুর ক্রোধে দেওয়ালের গায়ে নিজের মাথা ঠুকে বলে উঠল,—মরুক মরুক, জানোয়ার মরুক; তোমার শিকার করা সার্থক হোক।

ভবেন্দ্র দাঁড়িয়ে রইল, এক পা এগিয়ে গেল না তাকে ধরতে, বা একটি কথা বললে না সুভাষিণীকে ক্ষান্ত হবার জন্য। সে জানে সুভাষিণী এ ভাবে মাথা ঠুকে মরতে পারে না। জীবনে স্বার্থই যার সর্বস্ব, সামান্য এতটুকু পার্থিব বস্তু যে ত্যাগ করতে পারে না, সে জীবন ত্যাগ করবে কি করে? কয়েক মুহূর্ত পরেই ভবেন্দ্রের অনুমান সত্য হ'ল সুভাষিণী দেওয়ালের কাছ থেকে প্রায় ছুটে এগিয়ে এল ভবেন্দ্রের দিকে। এবার ভবেন্দ্র শিউরে উঠল। সুভাষিণীর কপাল ফুলে উঠেছে, খানিকটা ছেঁচে গিয়েছে, রক্ত বেরিয়ে আসছে সেই ক্ষতস্থান থেকে। ভবেন বলে উঠল,—সুভাষিণী!

গ্রাহ্য করলে না সুভাষিণী, সে শেষ আক্রমণ করবার জন্য দাঁত নখ বের ক'রে ছুটে এসেছে, টুক্‌রো টুক্‌রো করে ছিঁড়ে ফেলবে সে ভবেন্দ্রকে। এবার সে উলংগ আক্রমণ করলে বললে—আমি জানোয়ার, তুমি দেবতা! তুমি অক্ষম, তুমি অপদার্থ, উপার্জন করবার তোমার ক্ষমতা নেই, তাই তুমি পরোপকার আর দেশোদ্ধারের ভাণ করে মাথা উঁচু করে টো-টো ক'রে ঘুরে বেড়াও, জেল খাট। তুমি স্ত্রীর টাকা দান করে দাতা সাজ। অর্থ তোমার নেই, তাই তুমি নিঃস্বার্থ। লজ্জা করে না তোমার, আমার বাপের দেওয়া টাকা এই ভাবে খরচ করতে? তোমার বাপের ভিটে দেনার দায়ে নীলামে চড়ে, আমার বাপের দেওয়া টাকায় দেনা শোধ করে সে ভিটে বাঁচে। তুমি যাও সত্যাগ্রহ করতে!

একবারও মনে ভেবে দেখ না, যুবতী স্ত্রী কি খাবে, কি পরবে, কে দেখবে তাকে! তার ওপর তুমি পঞ্চাশ-পঞ্চান্নটা ভিখিরী জুটিয়ে এনেছ, তাদের খেতে দেবে ব'লে। তাতেই আমি আপত্তি করেছি, সেইজন্য আমি জানোয়ার। নির্লজ্জ কোথাকার, বেহায়া কোথাকার! ভিখিরী যে সেও ভিক্ষে করে স্ত্রীকে খেতে-পরতে দেয়, চোর চুরি ক'রে স্ত্রীকে প্রতিপালন করে।

ভবেন্দ্র মাথা হেঁট করে পিছন ফিরলে। দরজার দিকে পা বাড়ালে।

পিছন থেকে তার জামার পিছনটা চেপে ধরলে সুভাষিণী।

—কোথায় যাবে তুমি? উত্তর দিয়ে যাও আমার কথার।

ভবেন্দ্র বললে,—জীবনের সাধ আমার মিটে গেল সুভাষিণী। তোমায় মুক্তি দিয়ে আমিও মুক্তি নিতে চল্লাম। ছেড়ে দাও আমাকে।

নিষ্ঠুর বিদ্রূপে ব্যঙ্গ করলে সুভাষিণী,—ছেড়ে দাও আমাকে! আমাকে মুক্তি দিতে যাচ্ছেন, মুক্তপুরুষ, সাধুপুরুষ! দাঁতে দাঁত চেপে কঠিন স্বরে সে আবার বললে,—আমার দেনা শোধ কঁর তুমি। আজ পর্যন্ত তোমার কাছ থেকে সাড়ে তিন হাজার টাকা পাব। যখন যা দিয়েছি—পাই-পয়সা আমি লিখে রেখেছি।

ভবেন্দ্র বললে,—জন্মান্তর। জন্মান্তরে সুদ শুদ্ধ শোধ করবো।

বলেই সে জোর করে জামার খুঁট্‌টা ছাড়িয়ে নিয়ে বেরিয়ে গেল।

সুভাষিণীও কঠিন ক্রোধে ছুটে নেমে এল নীচে। কিন্তু ভবেন্দ্র দ্রুততর গতিতে বাড়ী থেকে বেরিয়ে গেছে। কয়েক মুহূর্ত স্তব্ধ হয়ে সে দাঁড়িয়ে রইল উঠানে—তারপর উপরে উঠে গেল, ঘরে খিল দিয়ে খুঁজতে লাগল একগাছা দড়ি, একটা টেবিল, একটা টুল; উপরের দিকে চেয়ে দেখলে, খড়ে ছাওয়া কোঠা ঘর, চালের কড়িগুলো অনেক উঁচুতে। অনেক উঁচু! তা-হোক! হোক অনেক উঁচু, খাটের উপরে টেবিল, তার উপরে চেয়ার, তার উপরে টুল,—নাগাল পাওয়া যাবেই! দড়ি পাওয়া যাবে বাইরের ঘরের পূব দিকের দেয়ালের কাছে যে কাঠের সিন্দুকটা আছে তার ভিতর। চাষের জিনিসের মধ্যে আছে লাঙলের দড়ি। হাতে পাকানো শণের মজবুত দড়ি—অন্তত হাত আষ্টেক লম্বা!

টেবিলটা টানলে সে।

ঠোঁটে তার অতি নিষ্ঠুর ব্যঙ্গহাস্য ফুটে উঠেছে। যত ধারাল, তত বাঁকা। ঠোঁট দুটি সত্যসত্যই গুণ দেওয়া ধনুকের মত বেঁকে গেছে।

লোকে তাকে বলে ভাগ্যবতী। স্বামীভাগ্যে ভাগ্যবতী! রূপবান, গুণবান, মহৎ, পণ্ডিতলোক ভবেন্দ্র! লোকে বলে এ গ্রাম বহু তপস্যা করে তাকে পেয়েছে।

গুণবান! মহৎ ! পণ্ডিত!

তার বাবা এবং মাও এই ভ্রান্তিতে আচ্ছন্ন হয়ে তাকে ভাসিয়ে দিয়ে গেছেন। গ্রামেরই ছেলে ভবেন্দ্র, শাস্ত্রজ্ঞ পণ্ডিত ছিলেন তার বাবা, লোকে বলত নির্লোভ মানুষ। দেহের গৌরবর্ণের স্নিগ্ধতার দিকে মুগ্ধ দৃষ্টিতে চেয়ে তারা বলত, বর্ণচ্ছটা এমন হয় না—এ হল পুণ্যচ্ছটা। একটি শিশু ছেলে আর একটি শিশু মেয়ে রেখে মারা যান; মা ছিলেন বিনীতা, মধুর স্বভাবের মেয়ে—তিনিই মানুষ করেছিলেন ছেলেকে মেয়েকে। মেয়ের বিবাহ দিতে ব্রহ্মত্র জমিটুকু বিক্রী করেছিলেন। ভিটেটুকু বন্ধক দিয়েছিলেন। যজমানদের সাহায্যে চলত সংসার। দীপ্তিমান ছেলেটি, স্থানীয় স্কুলে ছিল ফ্রি। ইস্কুলের নাম উজ্জ্বল করবে—ভরসা করতেন শিক্ষকেরা।

সুভাষিণীর ঠোঁট দুটি আরো বেঁকে গেল। যেন ছিলায় ধরে টান দিলে ধনুকে। দীপ্তি! ঝকমকানি দেখলেই মানুষ তাতে দেয় মহামূল্য। গিল্‌টিকে ভুল করে সোনা বলে, কাচকে ভ্রম করে হীরা বলে! বাবাও তার সেই ভ্রম করেছিলেন। একদিন রেল স্টেশনে তিনি নামছিলেন ট্রেন থেকে। দেখলেন, লাইনের ডি-টি-এস্‌ একজন ইংরেজের সঙ্গে মাথা উঁচু করে নির্ভয়ে বাদ-প্রতিবাদ করছে ভবেন্দ্র। দীপ্ত গৌরবর্ণ কিশোর যেন অকম্পিত শিখার মত জ্বলছে। বোর্ডিংয়ের একটি ছেলে স্টেশন কম্পাউণ্ডের গাছ থেকে ফুল পাড়ছিল। সায়েব ছিলেন লাইনের উপর, কেটে-রাখা সেলুনের মধ্যে। ইনস্‌পেকশনে এসেছিলেন। তিনি ছেলেটিকে ডেকে চোর বলে অপমান করেই ক্ষান্ত হননি—তাকে উপলক্ষ্য করে সমস্ত দেশীয় ছেলেকেই চোরের জাত, নিগারের জাত বলে গাল দিয়েছিলেন। ভবেন্দ্রও ছিল সেখানে, সে নির্ভয়ে সায়েবের গাড়ীর হাতল খুলে গাড়ীতে ঢুকে প্রতিবাদ করেছিল। সুভাষিণীর বাপ ছিলেন বড় ব্যবসায়ী। তিনি সেদিন না থাকলে হয় তো ভবেন্দ্র সেই দিনই জেলে যেত। ইংরেজ রাজত্ব। খাস ইংরেজ ডি-টি-এস্‌! সুভাষিণীর বাবা ভবেন্দ্রের সাহস দেখে মুগ্ধ হয়ে গেলেন। সেদিন বাড়ী ফিরেই সুভাষিণীর মাকে বলেছিলেন,—ছেলেটিকে জামাই করলে হয় না? সুভাষিণীর মা স্বামীর মুখের দিকে চেয়ে বলেছিলেন,—ঠাট্টা করছ, না সত্যি

বলছো? বড় ভাল ছেলে। আমার সাধ হয়। আমার চোখের সামনে থাকে। তা ছাড়া, কিছু মনে করো না, যে মুখরার বংশ তোমাদের! গাঁয়ে ঘরে গরীবের ছেলে—বিয়ে দিলে সুভাষিণীর আদর হবে।

বাবা বলেছিলেন,—মন্দ বলনি। দেখি, ভেবে দেখি। আমার সাধ বিদ্বান জামাইয়ের। আমার ছেলেরা তো বড়লোকের ছেলে, লেখাপড়া শিখলে না! ও ছেলে লেখাপড়া শিখবে। কি সুভো, বিয়ে করবি ওই ভবেনকে?

সুভাষিণীর বয়স তখন সবে এগারো, সে হেসে পালিয়ে গিয়েছিল। তার ভাল লাগত ভবেনকে। সুভাষিণীর ছোড়দার সঙ্গে পড়ত। ছোড়দা কোন রকমে পাশ করত, ভবেন হ'ত ফার্স্ট। ছোড়দার সঙ্গে সুভাষিণীর ছিল ঝগড়া; ছোড়দা কোন মতেই দেখতে পারত না ভবেনকে, তাই সুভাষিণীর ভাল লাগত তাকে। শুধু ওই জন্যেই নয়, আরও কিছুর জন্যেও ভাল লাগত। ওই গিল্টির ঝকমকানিতে সেও ভুলেছিল। গৌরবর্ণ দীর্ঘ দেহ ছেলেটিকে দেখে তারও ভাল লাগত।

যাক্—আজ হয়ে যাক সে ভাল-লাগার প্রায়শ্চিত্ত। সে টেবিলটাকে টেনে তুলতে লাগল খাটের উপর। ভারী টেবিল, খাটের উপরে উঠে টেবিলখানাকে টানলে; কিন্তু ঝোঁক সামলাতে পারলে না. মাথা নিচু করে পড়ে গেল, টেবিলটা উল্টে গিয়ে তারই টানে মাটিতে আছাড় খেয়ে পড়ল।

ভবেন চলেছিল ট্রেনে। একটা কামরার এক কোণে চোখ বুজে সে বসে ছিল। আজ সে মুক্তি পেয়েছে।

যৌবনের প্রারম্ভে একটা নিদারুণ ভ্রান্তির ফলে নাগপাশে জড়িয়ে ফেলেছিল নিজেকে। স্কলারশিপ পেলে ম্যাট্রিকে। সুভাষিণীর বাপ—এ অঞ্চলের প্রসিদ্ধ ধনী, তার সঙ্গে মেয়ের বিয়ে দিতে চাইলেন। ভবেন মনে করলে এ তার বিশ্বজয়ের গৌরব। হায় রে ভ্রান্তি! পল্লীগ্রামের দরিদ্রের সন্তান, বিশ্ব তার কাছে তখন এমনি ছোটই ছিল। এ অঞ্চলের রাজা; তিনিই ছিলেন তার কাছে পৃথিবীর রাজা। দাম্ভিক ধনী তার কাছে মাথা হেঁট করলেন! তখন সে কি ভেবেছিল—ধনীর ওই কন্যাটির অন্তর এত কদর্য। স্বার্থপর সুভাষিণী; অহংকৃতা দুর্বিনীতা সুভাষিণী! আশ্চর্য! এতদিন —আজ সাত বৎসর তার সঙ্গে বাস করলে, তবু তার এতটুকু পরিবর্তন হল না! কলকাতায় পড়তে গেল ভবেন। বাইরের পৃথিবী দেখে তার চিত্ত

সূর্যালোক-সংকেতে নূতন অঙ্কুরটির মত আকাশের দিকে মাথা ঠেলে উঠতে লাগল। তার বংশ-সম্পদের লোভ নেই। পুরুষানুক্রমে এই সাধনাই তারা ক'রে এসেছে। পণ্ডিতের বংশ, পরমরহস্যের সন্ধানই ছিল তাদের বংশগত সাধনা। সেই সাধনা নূতন শিক্ষার খাতে পড়ে নূতন মুখে ছুটল। গ্রহণ করল সে গান্ধীজীর আদর্শ। আরম্ভ হল সংঘাত।

সুভাষিণী বলেছিল,—মা গো! এ কি ছিরি করেছ নিজের! হাঁটু পর্যন্ত খাটো মোটা কাপড়, গায়ে একটা আধ বাঁইয়া—এর চেয়ে যে চাষাভূষোর পোশাক ভাল। মাথার চুল কদম-ফুলি করে ছেঁটেছ—আয়নাতে দেখেছ নিজের ছিরি? —ও সব ছাড়।

ভবেন বলেছিল,—না; তোমাকেই বরং ছাড়তে হবে জর্জেট-বেনারসী-পপ্‌লিন্‌।

—কি দায় আমার। কেন ছাড়ব?

—সে হবে না।

—হবে না তোমার কথায়? এ সব তুমি দিয়েছ আমাকে? আমার বাবা আমায় টাকা দিয়ে গেছেন, সেই টাকায় আমি পরি।

এই সুরু। তার পর একটার পর একটা। ভবেনের প্রথম জেল হ'ল হলওয়েল মনুমেণ্ট অপসারণ আন্দোলন নিয়ে। বি, এ পরীক্ষা দেওয়া হ'ল না। জেল-গেটে আটক বন্দী হল। তারপর গ্রামে এসে কাজ সুরু করলে।

সুভাষিণী বললে,—শেষে তুমি এই করলে! আমার কপালে আগুন ধরিয়ে দিলে? লেখাপড়া ছাড়লে, চাকরি করবে না—গাঁয়ের যত ছোটলোক নিয়ে পাঠশালা, সেবাসমিতি—এ করে শেষে খাবে কি? হাওয়া?

ভবেন বলেছিল,—খাওয়াব তোমাকে আমি, নিশ্চিন্ত থাক। কিন্তু তার জন্যে আমার সঙ্গে খাটতে হবে।

—খেটে খেতে হবে! কাজ নেই সে অন্নে। আমার বাবা আমাকে পঁচিশ হাজার টাকা দিয়েছেন, তাতেই আমার চলে যাবে।

ভবেন খেতো মোটা চালের ভাত, দাল, একটা তরকারি। বাড়ীতে সে তার জন্যে স্বতন্ত্র রান্নার ব্যবস্থা করেছিল। সুভাষিণীর সংসারের জন্য ব্যবস্থা ছিল তার রুচিমত। এই নিয়ে অনেক অশান্তি হয়ে গেছে। সুভাষিণীর জেদ—তার রুচি অনুসারে খেতে হবে। ভবেন চলত নিজের রুচি নিয়ে।

সে রুচি জোর করে সুভাষিণীর উপর চাপাবার পক্ষপাতী ছিল না সে; সুভাষিণীর সে জেদ ছিল।

তারপর যুদ্ধের প্রারম্ভে মহাত্মাজী সুরু করলেন ব্যক্তিগত সত্যাগ্রহ। এ জেলায় সে হল দ্বিতীয় সত্যাগ্রহী। সেই জেল থেকে বেরিয়ে এসেছে মাত্র দশ দিন।

দেশে লেগেছে দুর্ভিক্ষ। সঙ্গে সঙ্গে মড়ক।

সে কয়েক দিন ঘুরে নিজের বাড়ীতেই খুললে সাহায্য-কেন্দ্র। আজকার বিরোধ সেই নিয়ে। সুভাষিণী বললে,—দেব না, ওসব করতে দেব না আমি।

ভবেন বলেছিল,—তোমার কিছু লাগবে না, আমি ভিক্ষে করে সংগ্রহ করব।

—না, লাগবে না! তা হলে তো ওরাই ভিক্ষে করে খেয়ে বাঁচতে পারে। আমি জানি শেষ পর্যন্ত—

—না সুভাষিণী, সে লাগবে না তোমাকে।

সুভাষিণী বলেছিল,—না, তোমার কথায় এতটুকু বিশ্বাস নেই আমার।

স্তম্ভিত হয়েছিল ভবেন,—আমায় তুমি অবিশ্বাস কর?

—করি! সংসারে যারা অক্ষম, তারাই অবিশ্বাসী। দেবতার টাকা, গুরুর টাকা তারা ভেঙ্গে ফেলে। আমি তোমার স্ত্রী—আমার দন্ডমুণ্ডের মালিক তুমি। সঙ্গে সঙ্গে জানালা দিয়ে মুখ বাড়িয়ে বাইরের বাড়ীতে যারা সাহায্য-কেন্দ্রের কাজ করছিল তাদের চীৎকার করে বলতে গিয়েছিল—বেরিয়ে যাও, বেরিয়ে যাও! বাধা দিয়েছিল ভবেন। চাপা গলায় গম্ভীর ভাবে বলেছিল—সুভাষিণী!

সুভাষিণী বলেছিল,—না-না। তোমার চোখ-রাঙানিকে ভয় করি না আমি। নির্গুণ পুরুষের ফণা কূলোর মতই বড় হয়, ফোঁসফোসানিও তেমনি মারাত্মক হয়. কিন্তু বিষ থাকে না।

ভবেন কয়েক মুহূর্ত স্তব্ধ থেকে আত্মসম্বরণ করে বলেছিল,—হ্যাঁ তোমার নাম সার্থক. তুমি সুভাষিণী বটে!

যাক. আজ মুক্তি পেয়েছে সে। শেষ হয়ে গেল দ্বন্দ্বের। ভগবানকে সে ধন্যবাদ দিলে মনে মনে। এমনি করেই তুমি চরম আঘাত দিয়ে বন্ধনমুক্ত করে দাও, তাই তো তুমি বন্ধনহারী। চোখ থেকে গড়িয়ে পড়ল তপ্ত অশ্রুর দুটি

ধারা। সে জল সে মুছলে না। গাড়ীটা একেবারে খালি। বেয়াল্লিশ সালের শেষ, কলকাতা-গামী ট্রেন প্রায়-জনশূন্য। কলকাতায় বোমা পড়ছে। অনেক-খানি চোখের জল বেরিয়ে যেতে সে খানিকটা সুস্থ হ'ল। মনে মনে নিজেকে বললে, তোমার প্রেমে আঘাত আছে, নেই কো অবহেলা। এ সত্যি—এ সত্যি। আঘাত দিয়ে তুমি আমাকে মনে করিয়ে দিলে—আমি তোমাকে ভুলে ছিলাম। আমার বংশগত সাধনার ধারার মুখে নিজেই দিয়েছিলাম বাঁধ। সে বাঁধ আজ খুলে গেল। সকল কিছুর উপরে তুমি। আমি তোমাকে চাই, তোমার সন্ধানে যাব আমি।

এবার সে বাইরের দিকে চাইলে। হু হু করে ট্রেন চলেছে। রাত্রি হয়ে গেছে। অন্ধকার। এমনি চিন্তানিমগ্ন ছিল সে, কতদূর এসেছে সে খেয়ালও তার নেই। নড়েচড়ে বসলে সে আবার। কলকাতা নয়। সামনের যে-কোন বড় স্টেশনে নেমে পড়বে। চলবে সে পশ্চিমে। দূর—সুদূর উত্তরে, শান্তিময় হিমালয়—ভারতবর্ষের আত্মজ্ঞান লাভের সিদ্ধ বেদী।

ট্রেন এসে থামল ব্যাণ্ডেলের খানিকটা আগে। চারিদিকে গভীর অন্ধকার। আকাশে গুরু গুরু গুরু গুরু শব্দ উঠছে। প্লেন উড়ছে। সাইরেন হয়েছে। হঠাৎ চকিতে দীপ্তি চমকে উঠল আকাশে। আকাশ আলো হয়ে গেল, সঙ্গে সঙ্গে বিস্ফোরণের শব্দ হ'ল। কাছেই কোথাও এয়ার রেড আরম্ভ হয়েছে।

মরবে? সে মরবে? এমন সুযোগ! নেমে পড়ল সে গাড়ী থেকে।

চার বৎসর পর।

চরকা-কাটা শেষ ক'রে সুভাষিণী উঠল। ঘড়িতে আটটা বেজে দশ মিনিট। দশ মিনিট দেরি হয়ে গিয়েছে। তাড়াতাড়ি দেওয়ালের হুকে ঝোলানো খদ্দরের ঝুলিটা নামিয়ে কাঁধে তুলে বেরিয়ে পড়ল।

ঘর থেকে বেরিয়ে আবার ফিরল। জীবনে ব্যস্ততাটা কিছু নয়। ভুল হয়ে যায়। ফিরে দেওয়ালের গায়ে টাঙানো ভবেন্দ্রের ছবির নীচে দাঁড়িয়ে প্রণাম করলে। ছবিখানি সে অনেক সন্ধান করে সংগ্রহ করেছে জেলা কংগ্রেস-কমিটির সভাপতির কাছ থেকে। ব্যক্তিগত সত্যাগ্রহের দণ্ডভোগের শেষে জেল থেকে যেদিন ভবেন্দ্র বেরিয়েছিল সেই দিন ছোট ক্যামেরায় ছবিখানি তুলেছিল সভাপতির ছেলে। ছবিখানিকে বড় করে করিয়ে নিয়েছে সে। ছবিতে টাটকা ফুলের মালা ঝুলছে। সকালেই সে মালা গেঁথে পরিয়েছে। প্রণাম করে সে

বেরিয়ে পড়ল। সেবা-সমিতিতে যেতে হবে। তারপর মেয়েদের ইস্কুলে। দুপুরে খাওয়া-দাওয়ার পর গ্রামের বয়স্কা মেয়েদের আসর। সন্ধ্যায় নৈশবিদ্যালয়।

সুভাষিণীর প্রচণ্ড পরিবর্তন হয়ে গিয়েছে। পড়ে অজ্ঞান হয়ে গিয়েছিল সে। আহত অজ্ঞান অবস্থাতেই ভাইয়েরা তাদের বাড়ী নিয়ে গিয়েছিলেন। তারপর সে যমে-মানুষে টানাটানি। ছমাস পর সেরে উঠে বসল যেদিন সেদিনই সে বড় বৌদিকে ডেকে বললে,—আমি এইবার ওবাড়ি যাব। রোগের মধ্যেই অনেক কথা তার কানে এসেছে এ বাড়ির। সবই ভবেন্দ্রের এবং তার সমালোচনা। নীরবে সে সব সহ্য করেছে। ভাইরা দিয়েছেন ভবেন্দ্রকে গালাগালি। বউয়েরা দিয়েছেন সুভাষিণীকে দোষ। এর মধ্যে সে শুধু ভেবেছে। শুধুই ভেবেছে। ভাবতে ভাবতে অনেক অভিমান, অনেক ক্ষোভ, অনেক আত্মগ্লানির সংঘর্ষের মধ্যে তার অনেক ভাঙ্গা-গড়া হয়ে গেল। স্বামীর বাড়ী ফিরে সে আরম্ভ করলে নূতন জীবন। প্রথমেই সে ভাইদের ফিরিয়ে দিলে তার বাপের দেওয়া টাকা। বললে,—আমায় এই দণ্ডের মূল থেকে মুক্তি দাও দাদা। এ হল রক্তমুখী নীলা—যার কাছে থাকে তার ওপর এর প্রভাব ফলবেই।

বড় ভাই বললেন,—সেটা ভাল দেখাবে না সুভাষিণী। তার চেয়ে দানটান কর।

ছোট ভাই—তার ছোড়দা নিজের অংশটা নিলেন। ইতিমধ্যেই তার অভাব দেখা দিয়েছে।

সুভাষিণী অর্ধেক টাকা দিয়ে আরম্ভ করলে স্বামীর ফেলে-যাওয়া কাজ।

ভবেন্দ্রের সন্ধান মিলল না।

জেলা কংগ্রেস সভাপতি অনেক সন্ধান করেছেন কর্মীদের বিভিন্ন কর্মক্ষেত্রে, সন্ধান মেলে নি। ভাইরা সন্ধান করলে জেলা আই-বি অফিসারের মারফৎ, জেলে জেলেও খবর করা হল—মিলল না সন্ধান।

সুভাষিণীর কানে একটা কথা মধ্যে মধ্যে বেজে ওঠে—জন্মান্তরে, জন্মান্তরে সুদ শুদ্ধ শোধ করব।

সে সঙ্গে সঙ্গে ছুটে চলে যায় ঘরের কোণে। কাঁদে।

হয় সে নেই, নয় সে সন্ন্যাসী হয়ে গেছে। সুভাষিণী তখন তাকে জেনেও জানে নি, আজ তার কাছে সব স্পষ্ট—প্রত্যক্ষ।

স্কুলের মেয়েরা গান গাইছিল। স্কুল বসার সুরুতেই গান হয়ঃ

'ব্যর্থ প্রাণের আবর্জনা পুড়িয়ে ফেলে আগুন জ্বালো—আগুন জ্বালো!'

হঠাৎ সামনের রাস্তায় এসে দাঁড়াল একখানা প্রকাণ্ড মোটর। কে এল? চঞ্চল হয়ে উঠল মেয়েরা। ভ্রূ কুঞ্চিত করে সুভাষিণী বললে,—ভুল হচ্ছে; মন দিয়ে গাও।

গাড়ী থেকে নেমে এল তার ছোড়দা।—সুভি!

মুখ তুলে তাকালে সুভাষিণী।

গাড়ীতে এসেও ছোড়দা হাঁপাচ্ছে। হাঁপাতে হাঁপাতে বললে,—ভবেন এসেছে, সুভি, বাড়ী আয়।

—কে? কে এসেছে? থর থর করে কাঁপতে লাগল সুভাষিণী।

—ভবেন। ভবেন এসেছে। আমাদের ওখানে রে। এই তো তার গাড়ী। মস্ত বড়লোক হয়েছে। এই তো তার গাড়ী, দেখ না কত বড়? তিরিশ হাজার টাকা দাম। সুটখানা পরে আছে—তার দাম কম-সে-কম পাঁচশো। আমরা তো চিনতেই পারি নি।

সুভাষিণীর দেহের কম্পন স্থির হয়ে এল। স্থির দৃষ্টিতে সে ছোড়দার দিকে চেয়ে রইল।

ছোড়দা বলেই গেল—না বলে যেন তার তৃপ্তি নেই, স্বস্তি নেই, মুক্তি নেই; বললে,—বাঁশবেড়েতে যেদিন বম্বিং হয়, সে সময় ব্যাণ্ডেলের ওখানে একজন বড় মিলিটারি অফিসার জিপ্ উলটে পড়েছিল রাস্তার ধারে। ভবেন দেখতে পেয়ে তাকে জিপের তলা থেকে বের ক'রে সেবা ক'রে জ্ঞান ফিরিয়ে স্টেশনে নিয়ে যায়, সেখান থেকে হাসপাতালে। ব্যস্, আর কি? হা-হা করে হেসে ভবেন বললে—যাচ্ছিলাম সন্ন্যাসী হ'তে। বুঝেছ না; good luck—অফিসার আমাকে সে foolish কর্ম থেকে রক্ষা করলেন। বললেন—Young man, চল আমার সঙ্গে। তারপর মিলিটারী কনট্রাক্ট। একটার পর একটা। লক্ষর পর লক্ষ। সুভাষিণী was my inspiration, বুঝেছ না! Run on—run on, run on—বুঝেছ না—দিগ্বিদিক জ্ঞানশূন্য হয়ে ছুটেছি। অবশেষে পরশু—স্বপ্ন দেখলাম সুভাকে। মন চঞ্চল হয়ে উঠল। ভেবেছিলাম কোটী পূরণ না করে ফিরব না। কিন্তু থাকতে পারলাম না। কাল রাত্রে বেরিয়ে পড়লাম। ভাবলাম, না পুরুক কোটী, বাকি তো কুড়ি লক্ষ—সেটা সুভাকে নিয়ে এসেই পুরিয়ে নেব।

সুভাষিণী চোখ বুজল।

তার মনশ্চক্ষের সম্মুখে পৃথিবীর অন্তরলোক টলছে, কাঁপছে, সেখানে ভূমিকম্প সুরু হয়েছে।

ছোড়দা বললে,—তুই এখন এই সব করছিস শুনে যা হা-হা-হা করে হাসলে! বললে—আরে রাম-রাম, আমার ভূতটা শেষে ওকে পেয়ে বসল? —আয়! সুভি!

সুভাষিণী হাত বাড়িয়ে বললে,—আমার হাতটা ধর।

প্রকান্ড বড় চকচকে গাড়ী, ত্রিশ হাজার টাকা দাম। দরজাটা খুলতে খুলতে ছোড়দা বললে,—আমি মদ খাই বলে অনেক কথা বলতিস। চল দেখবি, ভবেন একেবারে চুরচুরে হয়ে আছে। সঙ্গে একটা বাক্সবন্দী বিলিতী মদ।

পৃথিবীটা ভেঙ্গে পড়ে গেল—সুভাষিণী চীৎকার করে উঠল—ভূমিকম্প...

সভয়ে হাত ছেড়ে দিলে তার ছোড়দা। সুভি!

সুভাষিণী পড়ে গেল মাটিতে। পরক্ষণেই উঠে ছুটতে সুরু করল। ছুটল নিজের বাড়ীর দিকে।

ছোড়দার কথা শুনে ভবেন হেসে আকুল হ'ল। বললে,—শক্ পেয়েছে। সামলাতে দাও। আমি ততক্ষণ স্নানটা সেরে নিই! কাল রাত্রে পানের মাত্রা বেশি হয়েছিল। মাথা reel করছে।

সুভাষিণী ছুটে এসে উপরে উঠে দরজা বন্ধ করে দিলে।

চালের কাঠের দিকে তাকালে।

ধীরে ধীরে খাটের উপর তুললে টেবিলটা।

তার ওপর চাপালে চেয়ার—তার উপরে টুল।

অকম্পিত হাতে খুলে নিলে সেই লাঙলের দড়িটা—সেটা ওই ঘরেই লম্বা করে টাঙানো ছিল কাপড় রাখার জন্য।

ছবির দিকে তাকিয়ে প্রণাম করে বললে,—শেষে প্রেতমূর্তি ধরে আমাকে ভয় দেখাতে এসেছ!

তারপর সহাস্য তিরস্কার করলে—ছি! ছি!

# রা ঙা দি দি

একে পটুয়ার মেয়ে—তার উপর বৃদ্ধের তরুণী ভার্যা। ঠিক যেন জীর্ণ প্রাচীন সহকার-বিহারিণী আলোকলতা। জীর্ণ সহকারকে আপনার দেহজালের জটিল বেষ্টনে আচ্ছন্ন করিয়া যেমন আলোকলতার অগ্রভাগগুলি সাপিনীর মত আশপাশের সরস সহকারগুলির দিকে উদ্যত হইয়া নাচে, বৃদ্ধ গণপতি পটুয়ার তরুণী ভার্যা সরস্বতীও ঠিক তেমনি করিয়া হেলিয়া দুলিয়া যেন নাচিয়া ফেরে।

গণপতি পটুয়া এ অঞ্চলের পটুয়া সম্প্রদায়ের মধ্যে বিখ্যাত গুণী। তাহার হাতের আঁকা পট সাহেব-সুবায় কিনিয়া লইয়া যায়;—এমন নিখুঁত পটল-চেরা চোখ ঠিক তিলফুলটির মত নাক, এমন মুঠিতে ধরা কোমর, এমন সুডৌল কলসীর মত বুক—এ আর কাহারও তুলিতে ফুটিয়া ওঠে না। গণপতি শুধু তুলির টানে পট আঁকিতে বা হাতের কৌশলে পুতুল-প্রতিমা গড়িতেই ওস্তাদ নয়, তাহার রচনা করা পটমাহাত্ম্যগান, দেবদেবীর নানা লীলার গানও বিখ্যাত। গণপতির গান নাকি গেজেটে ছাপা হইয়াছে! 'দুর্গাঠাকরুণের শাঁখা পরা' 'শিবের মাছধরা' 'শিবের চাষ' 'শ্রীকৃষ্ণের মৃত্তিকাভক্ষণ' প্রভৃতি অনেক পালা-গানই সে রচনা করিয়াছে। এ অঞ্চলের পটুয়া সম্প্রদায়ের মধ্যে ধনে-মানে-গুণে গণপতি শ্রেষ্ঠ লোক। বৃদ্ধ বয়সে সেই লোক, সরস্বতী পটুয়ানীকে দেখিয়া দিগ্বিদিক জ্ঞান হারাইয়া শেষ পর্যন্ত তাহাকে বিবাহ করিয়া বসিল। সরস্বতীর বাপ-মা গণপতির টাকা দেখিয়া অমত করিল না, অনেকগুলি টাকা দিয়া বুড়া সরস্বতীকে ঘরে আনিয়া তুলিল। বুড়ার কয়জন সম্পর্কিত নাতি নিজেরা পয়সা খরচ করিয়া মুচিদের ডাকিয়া বাজনা বাজাইয়া দিল—ঢাক ও শিঙা! বুড়া গণপতি কিন্তু অদ্ভুত লোক, সে ইহাতে রাগ করিল না, নাতিদের আদর করিয়া বসাইয়া পেট পুরিয়া মিষ্টি খাওয়াইয়া ছাড়িল।

কথাতেই আছে—"পটোনী আর নটোনী, চালচলনে এক ছন্দ, কে ভাল আর কে মন্দ!" 'পটোনী' অর্থাৎ পটুয়ার মেয়ে, আর 'নটোনী' অর্থে নটিনী এ দুইই নাকি এক; চলনে বলনে, রীতে করণে, ইঙ্গিতে ভঙ্গিতে, হাসিতে

কাসিতে—ইহাদের পার্থক্য বিশেষ নাই! যেটুকু আছে তাহাকে এপিঠ ওপিঠ বলিলেই চলে—নক্সীপাড় শাড়ীর সদর মফস্বলের মত। সরস্বতীও পটুয়ার মেয়ে, নববধূ হইয়াও সে মুখ বাঁকাইয়া ফিক করিয়া হাসিয়া মুখ ফিরাইল। তাহার ম্যাজেণ্টার রঙমাখা ঠোঁটের অন্তরাল হইতে মিশি-দেওয়া দাঁতগুলি সেই যে কলঙ্করেখার মত আত্মপ্রকাশ করিল, সে আর কোনদিন আত্মগোপন করিল না। সকলের উপর আশ্চর্য--তাহার ওই হাস্যকলঙ্কচিহ্নিত মুখের উপর কখনও দুঃখের কৃষ্ণপক্ষ নামিয়া আসে না; চকিত অবগুণ্ঠনের লঘু মেঘেও কখনও সে মুখ ক্ষণিকের জন্য আবৃত হয় না।

বেলা দশটা বাজিতেই রাঁধা-বাড়া শেষ করিয়া পটুয়াদের মেয়েরা ব্যবসায়ে বাহির হয়। কাচের চুড়ি, মাটির পুতুল, পুঁতির মালা, কারঘুনসী কাচপোকা, সোনাপোকা ডালায় সাজাইয়া তাহারা গ্রামে গ্রামান্তরে ফিরি করিয়া বেচিতে যায়। রঙীন ছিটের খাটো কাঁচুলীধরনের জামার উপর মুসলমানী ঢঙে ফেরতা দিয়া কাপড় পরিয়া মাথায় ডালাটি তুলিয়া লয়। অভ্যাস এমনই হইয়া গিয়াছে যে, ডালাটা ধরিবার পর্যন্ত প্রয়োজন হয় না, দুখানি হাতই দিব্য দুলাইয়া, হেলিয়া দুলিয়া অতি সংকীর্ণ পথেও তাহারা চলিয়া যায়। গ্রামে প্রবেশ করিয়া বেশ এক বিচিত্র সুরে হাঁকে—চাই রে-শমী চুড়ি—! সোহা—গি—নী! নী—ল্ মা-নিক! গুল্—বা-হা-র!

চুড়িগুলির রঙের পার্থক্য অনুযায়ী বিভিন্ন নাম-করণ উহারা নিজেরাই করিয়া থাকে। হলুদ রঙের চুড়িগুলির নাম সোহাগিনী. গাঢ় সবুজগুলিকে বলে নীলমানিক, গুল্‌বাহার চুড়ির রঙ গোলাপী। ঘোর লালের নামের বাহার সব চেয়ে বেশী—'মন্‌চোরা'!

পুতুলের নাম আছে—'কেশবতী', 'চম্পাবতী', 'কালিন্দী'। কেশবতীর মাথায় বেঢপ রকমের খোঁপা, চম্পাবতীর গায়ের রঙ হলুদ, নীলরঙের পুতুলের নাম কালিন্দী। মাথায় হাঁড়ি 'গোহালিনী', হাতে সাজি 'মালিনী', এ তো পুরানো নাম। এ ছাড়া পক্ষীরাজ-ঘোড়া, বাঘ, সিংহ, লক্ষ্মীপেঁচা এসবও আছে। সরস্বতী নিজেই পুতুল গড়ে; গণপতি তাহাকে শখ করিয়া একাজ শিখাইয়াছে।

ফিরি করিয়া ব্যবসা করিতে গেলে মুখও দেখাইতে হয়, মুখরাও হইতে হয়, কিন্তু সরস্বতীর সবই স্বতন্ত্র; মুখের সঙ্গে মাথার কোঁকড়া চুলের

খোঁপাটাও সে বাহির করিয়া রাখে, মিশি-দেওয়া দাঁতের হাসি তো কলঙ্করেখার মত দেখাই যায় এবং সে কলঙ্করেখা শুধু রূপেই বিকাশমান নয়, রবেও প্রকাশমান। সে রূপ ও রবের স্পর্শে তাহার অতিরিক্ত মুখরতা নটিনীর পায়ের নূপুরের মত উচ্ছল মাদকতাময় এবং নিঃসঙ্কোচ। হাটে সে লোককে ডাকিয়া জিনিস বিক্রী করে। মনিহারীর দোকানে যে যুবকটি সাবান কিনিতেছে, তাহাকে ডাকিয়া সে হাসিয়া বলে—চুড়ি নেবে না—চুড়ি?

—চুড়ি! সে সবিস্ময়ে প্রশ্ন করে—চুড়ি?

—হ্যাঁ, চুড়ি। সোহাগিনী, নীলমানিক, গুলবাহার, মনচোরা! কি লিবে দেখ!

সরস্বতীর মিশি-দেওয়া দাঁত মৃদু হাসিতে ঈষৎ বাহির হইয়া কালো বিদ্যুতের মত ক্ষণে ক্ষণে ঝিলিক হানে, লোকটি চুপ করিয়া থাকে, কিন্তু সরিয়া যাইতে পারে না। সরস্বতী বলে—ব'স দেখ; কেমন রঙ বল তোমার বউয়ের, আমি পছন্দ ক'রে দি দেখ। আমার মত গোরা রঙ?

লোকটা একবার মুচকি হাসিয়া বলে—না!

—তবে? কচি কলাপাতার মত শ্যামলা? না, আরও কালো? কালো জামের মত ঘোর কালো?

শেষ পর্যন্ত তাহাকে সে ঘোর লাল রঙের 'মনচোরা' রেশমী চুড়ি বিক্রী করিয়া ছাড়ে।

আরও একটি ব্যবসা আছে পটুয়ার মেয়েদের। ভদ্র গৃহস্থের বাড়ীর মধ্যে ডাক পড়ে, পুরানো কাপড়ে কাঁথা তৈয়ারী করিয়া তাহার উপর নক্সা তুলিবার জন্য। ছোট-বড় তিন-চার রকমের সূচ হাতে করিয়া তাহারা গৃহস্থের বাড়ীতে যায়, গৃহস্থ কাপড় দেয়, কস্তা দেয়—তাহারা ক্ষিপ্র নিপুণ হাতে কাঁথা তৈয়ারী করিয়া তাহার উপর নক্সা তোলে ঠিক যেন যন্ত্রের মত। নক্সাগুলিও তাহাদের মুখস্থ। লতাপাতা, পাখি, ফুল, খেজুরছড়ি, বরফি কাটা, বৃন্দাবনী, জলতরঙ্গ প্রভৃতি ছক তাহারা চোখ বুজিয়া তুলিতে পারে। পাঁচ বছরের পটুয়ার মেয়ে মা-ঠাকুরমার কাছে উঠানে বসিয়া ধুলোর উপর আঙুল দিয়া নক্সা আঁকিতে শেখে, মুখস্থ করে। গৃহস্থ-বাড়ীর বউ ঝিয়েরা স্পর্শদোষ বাঁচাইয়া দূরে বসিয়া তাহাদের অবলীলায় চালিত সূচের দিকে সপ্রশংস দৃষ্টিতে চাহিয়া

থাকে, গ্রাম গ্রামান্তরের দশের বাড়ীর গল্প শোনে। মুখরা পটুয়ার মেয়ে তাহাদের মুখের দিকে চাহিয়া সূচ চালাইতে চালাইতে বলিয়া যায়, কোন্ গ্রামের কোন্ বাড়ীর বউয়ের নূতন চুড়ি হইয়াছে, সে চুড়ির প্যাটার্ন কি; কাহার বাড়ীর বউয়ের হাতের চুড়ি হঠাৎ অন্তর্হিত হইয়াছে; কোন্ বাড়ীর গিন্নীর কণ্ঠস্বর কুরুক্ষেত্রের কোন্ শঙ্খের মত; কোন্ বাড়ীর বধূর কথাগুলির ধার শাঁখের করাতের মত, ভাল-মন্দ দুই ধারাতেই না কাটিয়া ছাড়ে না —ইত্যাদি ইত্যাদি।

সরস্বতী ইহার উপরে বউদিদি দিদিমণিদের লইয়া ঠাট্টা তামাসা করে; মুচকি মুচকি হাসিয়া ছড়া কাটে, কত নূতন লীলা-রঙ্গ শিখাইয়া যায়। তাহারা তাহাকে গণপতি সম্বন্ধে কোন প্রশ্ন করিতেই—বাস্ আর রক্ষা থাকে না। মুখে কাপড় দিয়া লজ্জার ভাণ করিয়া সেই যে সে হাসিতে আরম্ভ করে সে হাসি আর তাহার শেষ হয় না। অবশেষে সে তাহার সূচগুলি গুটাইয়া লইয়া বলে—আজ আর হবে না দিদিঠাকরুণ, আজ চললাম, কাল আসব। দুষমনের হাড়ের দাঁত, ও আর আজ বারণ শুনবে নাই।

সরস্বতী চলিয়া গেলে, মেয়েরা কঠোর সংযমে শ্লীলতায় উগ্র হইয়া উঠে, সকলেই একবাক্যে বলে—সরস্বতীর মরণই ভাল! বৃদ্ধ হইলে কি হয়, সে তো স্বামী, তাহার নামে ওই হাসি!

সরস্বতীর হাসি কিন্তু তখনও থামে না, সে হয়তো পথ চলিতে চলিতে তখনও আপন মনে হাসে, অথবা বাড়ী ফিরিয়া চিত্রাঙ্কন-রত গণপতিকে হাসিতে হাসিতেই বলে—বাবুদের মেয়েরা কি বলছিল জান?

পট হইতে মুখ তুলিয়া তাহার মুখের দিকে চাহিয়া গণপতি মৃদু হাসিয়া প্রশ্ন করে—কি বলছিল?

মুখে কাপড় দিয়া তাহারই দিকে আঙুল দেখাইয়া সরস্বতী বলে—তোমার কথা শুধাছিল।

হাতের তুলিটা একবার নামাইয়া রাখিয়া সকৌতুকে গণপতি প্রশ্ন করিল—কি শুধাছিল?

—বলছিল—। খুব গম্ভীর হইবার চেষ্টা করিয়া সরস্বতী আরম্ভ করিল—বলছিল—। কিন্তু আর সে বলিতে পারিল না।

—কি বলছিল?

একখানা কাচের বাসন যেন অকস্মাৎ সঙ্গীতময় ঝনাৎকারে ভাঙিয়া পড়িল

—খিল খিল করিয়া হাসিয়া গড়াইয়া পড়িয়া সরস্বতী বলিল—শুধোছিল, বুড়াকে বিয়ে করলি কেনে?

কৌতুকহাস্যে গণপতির মুখ উদ্ভাসিত হইয়া উঠিল, সে বলিল—তু কি বল্লি?

—বল্লাম? বল্লাম—বুড়া হ'লে কি হয় গো ঠাকরুণ, দাম যে বুড়ার লাখ টাকা। জান না, মরা হাতি লাখ টাকা? তা, ই তো মরা লয় বুড়া। গণপতি মানে গণেশ—আর গণেশের যে শুঁড় আছে গো!

গণপতি হা হা করিয়া হাসিয়া উঠিল—বারবার ঘাড় নাড়িয়া তারিফ করিয়া বলিল—বড়ই বুলেছিস রে সরস্বতী—খুব বুলেছিস তু। বুড়া হাতী! গণপতি হ'ল গণেশের নাম! গণেশের মাথায় গজের মুণ্ডু! বাঃ!

সরস্বতীও পা ছড়াইয়া বসিয়া মৃদু হাসিতে আরম্ভ করিল।

গণপতি হঠাৎ তুলি লইয়া সরস্বতীর ছড়ানো পা দুইখানির একখানি বাঁ হাতে ধরিয়া বলিল—তুলি দিয়া তোর পায়ে আলতা পরায়ে দি দেখ!

ক্ষণিকের জন্য সরস্বতীর ভ্রূ কুঞ্চিত হইয়া উঠিল; পরক্ষণেই সে মিশি-দেওয়া দাঁতের ঝিলিক হানিয়া হাসিতে আরম্ভ করিল, বলিল—ইহারা এলে বুলে দিব কিন্তু!

গণপতি কোন উত্তরই দিল না। ইহারা অর্থে পাড়ার নাতিসম্পর্কিত তরুণের দল। নিত্য সন্ধ্যায় তাহারা এখানে নামাজ পড়িতে আসে, নামাজ সারিয়া প্রহরখানেক রাত্রি পর্যন্ত তাহারা আড্ডা জমাইয়া হৈ-চৈ করিয়া কাটায়। নাতি সকলে একদিক হইয়া সরস্বতীকে রহস্যবাণে বিপর্যস্ত করিতে চেষ্টা করে—সরস্বতী একা তাহাদের বাণ কাটিয়া তাহাদিগকে বাণবিদ্ধ করিতে চেষ্টা করে। বুড়া গণপতি বসিয়া মৃদু মৃদু হাসে—প্রয়োজন হইলে মধ্যস্থতা করিয়া বিচার করিয়া দেয়।

পটুয়ারা ধর্মে ইসলামীয়, কিন্তু আচারে ব্যবহারে নামে পুরা হিন্দু। তাহারা নামাজও পড়ে, আবার হিন্দুর ব্রত আচারও পালন করে, হিন্দুর অখাদ্যও খায় না। দেব-দেবীর প্রতিমা গড়ে, পটের উপর হিন্দুর পুরাণ-কথার ছবি আঁকে; সেই পট দেখাইয়া লীলা-গান করিয়া ভিক্ষা করে। জাতি জিজ্ঞাসা করিলে বলে, ইস্লাম। চাষবাসের বালাই নাই; ভিটা, চলিবার পথ, গৃহস্থের দুয়ার—এ তিন ছাড়া মাটির সহিত সম্বন্ধ নাই। সেই বলিয়াই

সরস্বতীর মত মেয়েরও তাহাদের সমাজে সাজা নাই, কিন্তু তাহাদের রসনা তো মানুষেরই রসনা—সুতরাং নিন্দা না থাকিয়া পারে না; সরস্বতীর নিন্দায় পটুয়া-পাড়া ভরিয়া উঠিল। কিন্তু দিগন্তের ওপারের বিদ্যুৎ-চমকের মত কথাটার চকিত আভাস পাইলেও প্রাণঘাতী বিদ্যুৎ-শিখার সংস্পর্শ বা মেঘ-গর্জনের ধ্বনি সরস্বতী ও গণপতির প্রত্যক্ষ গোচরে কোনও দিন আসিল না। একদা সে বিদ্যুৎ-শিখার উত্তাপ এবং গর্জন প্রথম প্রত্যক্ষ করিল সরস্বতী। সে-দিন হাটের পথে সরস্বতীর সঙ্গিনী ছিল তাহারই সমবয়সী একটি মেয়ে, তাহার বাড়ীর সান্ধ্যমজলিসের নিয়মিত সভ্য এক নাতির পত্নী। পথে নির্জন মাঠে ছুতা করিয়া ঝগড়া বাধাইয়া মেয়েটি বিদ্যুৎ-শিখার মতই জ্বলিয়া উঠিল, তীক্ষ্ম চীৎকারে সরস্বতীকে বলিয়া দিল—কালামুখী, কলঙ্কিনী, গলায় দড়ি দি গা তুই, গলায় দড়ি দি গা!

সরস্বতী হাসিয়া আকুল হইল, বলিল, গলায় দড়ি দিব কি বল্, শাওড়া গাছের ডালে দড়ি বাঁধিতে গিয়া ভূতের ভয় লাগে; মনে পড়ে যায় তোর বরকে!

সঙ্গিনী মেয়েটা একেবারে ক্ষিপ্ত হইয়া উঠিল। সে সরস্বতীর সঙ্গ ছাড়িয়া বিপথে ভিন্ন গ্রামের পথ ধরিল।

বাড়ী ফিরিয়া মুখে কাপড় দিয়া হেলিয়া দুলিয়া হাসিয়া সরস্বতী গণপতিকে বলিল—কি এনেছি দেখ!

গণপতি কৃষ্ণলীলার পট আঁকিতেছিল, সে বিস্ময় প্রকাশ করিল না, মৃদু হাসিয়া বলিল—কি?

—এই দেখ! বলিয়া সে ডালা খুলিয়া দেখাইল।

—আরে বাপ! এত ধানী-লঙ্কা কি হবে রে?

—পাড়াতে বিলাব।

—কেনে?

সরস্বতী হাসিয়া ভাঙিয়া পড়িল। তারপর কোনরূপে আত্মসম্বরণ করিয়া সকল কথা বলিয়া হাসিতে হাসিতে বলিল—বলব, আমার হাতের গাছের লঙ্কা। লঙ্কা খেলে টিয়া পাখিতে খুব ভাল বুলি বলে। তোমরা খেয়ে দেখো, তোমরাও বুলি বলবে ভাল!

গণপতি মুগ্ধ হইয়া তাহার মুখের দিকে চাহিয়া ছিল, ঠোঁটে তাহার কৌতুকভরা মৃদু হাসি। সরস্বতী বলিল—কি? কথা বলছ না যে? 'বুড়া

হাতির মাথায় দিলাম জাপানেরই বাড়ি'—না কি গো? বলিয়া সে আবার মুখে কাপড় দিয়া হাসিতে আরম্ভ করিল।

গণপতি বলিল—তার চেয়ে চিটে-কদমা দিলি না কেনে 'দুষ্টু সরস্বতী'? লোকের দাঁতে দাঁতে লেগে গিয়া আর খুলত না!

উ'হু! সরস্বতীর কথাটা পছন্দ হইল না।

কিছুক্ষণ পর গণপতি সরস্বতীকে ডাকিয়া বলিল—দেখ।

সে নূতন পটের নূতনতম অধ্যায়ের ছবিটি তাহাকে দেখাইল। যমুনার ঘাটে একটি মেয়ের মুখের কাছে আর একটি মেয়ে তর্জনী তুলিয়া চোখ পাকাইয়া দাঁড়াইয়া আছে।

কৃষ্ণলীলার পটের মধ্যে এ ছবি কোনো কালে সরস্বতী দেখে নাই, সে সবিস্ময়ে প্রশ্ন করিল—ই আবার কি হ'ল গো গুণিন?

গণপতি বাঁ-হাতে পটখানি তুলিয়া ধরিয়া ডান হাতের তর্জনীনির্দেশে ছবি দেখাইয়া গাহিল—

কুটিলার চসকু দুটি তারা হেন জ্বলে,
দন্ত কিড়িমিড়ি করি রাধিকাকে বলে—
"কালামুখী কলঙ্কিনী রাই লো!
তোর মতন কুল-মজানী গোকুলে আর নাই লো!"

সরস্বতী মাটিতে গড়াইয়া পড়িয়া হাসিতে আরম্ভ করিল। অনেকক্ষণ ধরিয়া সে হাসিল, তারপর উঠিয়া বসিয়া ঘাড় ঘুরাইয়া ফিরাইয়া ছবিখানি দেখিতে আরম্ভ করিল। বলিল—কুটিলের নাকটা কিন্তুক আর টুকচা তুলে দিতে হ'ত বাপু! এমনি—ক'রে!

বলিয়া সে নিজেই নাসিকা কুঞ্চিত করিয়া দেখাইয়া দিল। গণপতি হাসিল। সরস্বতী আবার মন দিয়া ছবিখানি দেখিতে আরম্ভ করিল। আবার সে ভ্রূ কুঞ্চিত করিয়া বলিল—কোন্ দোকানের রঙ আনছ বুল দেখি? সব রঙ কেমন মেটে মেটে খস্‌খসে লাগছে।

গণপতি বলিল—ধুলা পড়েছে রে, রঙের দোষ নাই। পথের ধারে ঘর—ফাগুন মাসের কাঁচা সড়ক—গাড়ীতে গাড়ীতে পথের ধুলা উড়ছে!

এ কথাতেও সরস্বতীর হাসি।

—তোমার মাথাটা কি হয়েছে গো! হি-হি-হি-হি! পাকা চুলের ডগায় ডগায় মেটে মেটে ধুলা—ঠিক কদম ফুল!

ওই মেয়েটির রাগের কারণ আছে। উহার স্বামী ঘনশ্যাম পটুয়াই গণপতির নাতি-সম্প্রদায়ের মধ্যে সরস্বতীর সর্বাপেক্ষা প্রিয়জন! ঘনশ্যাম রাজমিস্ত্রীর কাজ করে দু পয়সা উপার্জনও করে। যুগের পরিবর্তনের সঙ্গে গোটাকয়েক নূতন কাজ পটুয়াদের পুরুষেরা গ্রহণ করিয়াছে। আগে তাহারা পট আঁকিত —পট দেখাইয়া গান করিত বিনা-পটেও মন্দিরা বাজাইয়া পুরাণের পালা গান করিত, প্রতিমা গড়িত, পুতুল গড়িত রাজমিস্ত্রীর কাজ করিত, যাহারা সূক্ষ্ম কাজ পারিত না—তাহারা মাটির ঘর তৈয়ার করিত। এখন তাহারা দেওয়ালে তেল-রঙ দিয়া লতাপাতা ফুল আঁকে—কাঠের উপর রঙ ও বার্নিশের কাজও করে। কেহ কেহ তাঁতের কাজও করে। ঘনশ্যাম রঙ-মিস্ত্রীর কাজ শিখিয়াছে, এখান ওখান করিয়া বড়লোকের বাড়ীতে রঙের কাজ করে। শহর-বাজার হইতে সরস্বতীর পাতি জরদাটি সে নিয়মিত জোগাইয়া থাকে; রুপালী জরদা, কিমাম, কখনও বা আর দুই-চারিটা শখের জিনিসও আনিয়া দেয়।

ঘনশ্যাম তাহাকে বলে—রাঙাদিদি।

সরস্বতী মিশি-দেওয়া দাঁতের ঝিলিক হানিয়া হাসিয়া তাহাকে ডাকে—কেলোসোনা।

ঘনশ্যামের রঙ কালো। নামকরণ করিয়া দিয়াছে গণপতি নিজে।

সেদিন সরস্বতীর বিলানো ধানী লঙ্কার ঝাল গোটা পাড়ায় একটা জ্বালা ধবাইয়া দিয়াছিল। নাতিদের দল মুখ ভার করিয়াই আসিয়া বসিল। ঘনশ্যামের সমাদরটা সকলের মনেই এতদিন গোটা ধানী লঙ্কার মত সরস রহস্যের আবরণে জ্বালা প্রচ্ছন্ন রাখিয়া লুকানো ছিল। আজ সরস্বতীই সেগুলি ভাঙিয়া ভিতরের বিষ বাহির করিয়া দিয়াছে। ঘনশ্যামও আসিয়াছে। তাহার মনটাও ভাল নাই. তাহার স্ত্রী আজ তাহার সহিত চরম বচসা করিয়া ছাড়িয়াছে।

গণপতি নূতন পট দেখাইতেছিল। সরস্বতী রান্না করিতে করিতে অভ্যাসমত সরস রহস্যবাণগুলি নিক্ষেপ করিতেছিল। কিন্তু প্রতিপক্ষের দল আজ তেমন সাড়া দিতেছে না। সরস্বতীর জলের অভাব হইয়াছিল সে ঘড়াটা কাঁখে লইয়া দাঁড়াইয়া বলিল—আলোটা কেউ দেখাবে হে নাগরেরা?

একজন বলিল—তোমার কেলোসোনা যাক।

—তাই এস হে, তুমিই এস ভাই।

ঘনশ্যাম উঠিয়া দাঁড়াইল। একজন বলিল—যাবে তো কেলোসোনা, মজুরি কি দিবা গো রাঙাদিদি?

দাওয়া হইতে উঠানে নামিয়া সরস্বতী ঘুরিয়া দাঁড়াইল, বলিল—মজুরি কিসের হে? বেগার দিয়া কে কোন্ কালে মজুরি পায়?

—উ'—হু! ঘনশ্যাম বেগার লয়।

—বেগার লয়?

—না। উ হ'ল গিয়া কেলোসোনা; কালো রঙের সোনা. সোনার পাথরবাটি, উ কেনে বেগার হবে?

সরস্বতী খিল খিল করিয়া হাসিয়া উঠিল, বলিল—তা বটে! বল হে কেলোসোনা কি লিবা মজুরি?

ঘনশ্যাম কিছু বলিবার পূর্বেই একজন বলিয়া উঠিল—

"সব সখীকে পার করিতে লিব আনা আনা,
শ্রীমতীকে পার করিতে লিব কানের সোনা!"

অপর একজন সঙ্গে সঙ্গেই বলিয়া উঠিল—'তোমাকে রাঙাদিদি আর বুলব না ঠাকরুণদিদি—বুলব 'বিনোদিনী'। 'কেলোসোনা নাম রাখে রাধা বিনোদিনী'। তোমার নাম হ'ল 'বিনোদিনী'।

গণপতি হা-হা করিয়া হাসিয়া উঠিল, বলিল—তুমি বড় ভাল বুলেছ হে লাতি; এ মজলিসে কল্কে তোমারই আগে পাওনা! লাও কল্কে লাও।

হুঁকা সমেত কল্কেটি সে তাহার দিকে আগাইয়া দিল।

সরস্বতী খিল খিল করিয়া হাসিতে আরম্ভ করিয়া দিয়াছিল, সে উচ্ছল হিল্লোলে ঘাটের দিকে ঘুরিয়া দাঁড়াইয়া বলিল—তবে বাঁশী লাও হে কেলো-সোনা, ঘাটের ধারে তুমি বাজাইবা—আমি জল ফেলব আর জল ভরব।

সরস্বতীর এই নির্লজ্জতায় সমস্ত নাতি-সম্প্রদায়ও আজ স্তম্ভিত হইয়া গেল। ঘনশ্যামের সহিত গোপন প্রেমের কথাটা এমন ঘোষণা করিয়া স্বীকার করিয়া লওয়ায় তাহাদের সর্বাঙ্গ রি রি করিয়া উঠিল। একজন গণপতিকে বলিল—তোমাকে আমরা খাতির করি—ভালবাসি; কিন্তু তুমি এইবার গলায় দড়ি দিয়া মর! ছি!

গণপতি উত্তরে নাতি-সম্প্রদায়কে গণনা করিতে আরম্ভ করিয়া দিল, সকলে বিস্মিত হইয়া তাহার মুখের দিকে চাহিয়া রহিল। গণনা শেষ করিয়া অত্যন্ত দুঃখিত ভাবেই বুড়া বলিল—হ'ল না ভাই। তোমরা পাঁচের অনেক বেশী,

আট জনা। পাঁচ হ'লি না হয়—বউয়ের নাম দিতাম দ্রৌপদী—তোমরা হতে পাণ্ডব।

কথা শেষ করিয়া বুড়া মৃদু মৃদু হাসিতে আরম্ভ করিল।

নাতির দল কয়েক মুহূর্ত নীরবে বসিয়া থাকিয়া নীরবেই একে একে উঠিয়া চলিয়া গেল।

সরস্বতী ঘাট হইতে ফিরিল উচ্চ কণ্ঠে হাসিতে হাসিতে। ঘনশ্যাম নীরবে আলোটি নামাইয়া দিয়া হতভম্বের মত দাঁড়াইয়া রহিল। গণপতি বলিল—বস হে কেলোসোনা!

ঘনশ্যাম ঢোক গিলিয়া বলিল—রাত অনেক—না—বসব না। বলিতে বলিতে সে চলিতে আরম্ভ করিল। সরস্বতীর হাসি আরও বাড়িয়া গেল।

গণপতি কোন প্রশ্ন করিল না, সে তামাক সাজিতে বসিল। সরস্বতী এবার মুখে কাপড় দিয়া হাসিতে হাসিতে বলিল—বুলে, তালাক দাও বুড়াকে, নিকা কর আমাকে!

গণপতি চকিত হইয়া মুখ তুলিয়া সরস্বতীর মুখের দিকে চাহিল, পরক্ষণেই সেও মৃদু মৃদু হাসিতে আরম্ভ করিল।

পরদিন হইতে নাতি-সম্প্রদায় গণপতির বাড়ীতে নামাজ পড়িতে আসা বন্ধ করিল; অপর এক প্রৌঢ় পটুয়ার বাড়ীতে তাহারা নামাজের আস্তানা গাড়িল। অভিরাম পটুয়া পয়সায় গণপতি অপেক্ষা কম নয়, সে ভাল রাজ-মিস্ত্রী, সৌখীন নক্সার কাজ সে ভালই করে। কিন্তু কুলকর্মে রাজের কাজটা পটুয়া সম্প্রদায়ের নিকট কৌলীন্যজনক নয়। অভিরাম নামাজপ্রার্থীদের পুরোভাগে দাঁড়াইবার অধিকার এমন অপ্রত্যাশিতভাবে পাইয়া খুশী হইয়া উঠিল। সে শুধু জল তামাকের ব্যবস্থা করিয়াই ক্ষান্ত হইল না, প্রত্যহ এক বাণ্ডিল বিড়ির ব্যবস্থা পর্যন্ত করিল! ডুগি-তবলা, মন্দিরা কিনিয়া পালা-গানের মহড়ার আড্ডাও খুলিয়া দিল অভিরাম।

কেবল ঘনশ্যাম আসা ছাড়িল না। এই লইয়া পটুয়াদের রমণী-সমাজ একেবারে শতমুখী হইয়া উঠিল। তাহারা সরস্বতীর সহিত এক সঙ্গে ব্যবসায়ে যাওয়া পর্যন্ত বন্ধ করিল। কিন্তু সরস্বতীর তাহাতে কিছু আসিয়া গেল না। চুড়ি-পুতুলের পসরা চাপাইয়া সে একাই গ্রামগ্রামান্তর ঘুরিয়া আসিত। প্রতিবেশিনীদের মুখে মুখে তাহার কলঙ্ককাহিনী অঞ্চলময় ছড়াইয়া পড়িয়াছিল, ফলে হাটে তাহার পসরার সম্মুখে ভিড় জমিয়া উঠিতে

আরম্ভ করিল মধুমক্ষিকার ঝাঁকের মত। নির্জন পথে-প্রান্তরেও দুই একজন ক্রেতার পর্যন্ত অভাব হইত না। সরস্বতী সেইখানেই চুড়ি পুতুলের পসরা নামাইয়া বসিত। তাহার রাঙাদিদি নামটা পর্যন্ত সকলের জানা হইয়া গিয়াছে, ক্রেতারা হাসিয়া ডাকে—রাঙাদিদি!

সে বলে—কি লিবা লাও লাতি!

ঘনশ্যাম ইহাতে একদিন রাগ করিল—না রাঙাদিদি, ছি!

সরস্বতী কথায় জবাব দিল না, হাসিয়া সোরগোল তুলিয়া ফেলিল।

ঘনশ্যাম আবার বলিল—হেসো না, ইটা হাসির কথা লয়!

পরমুহূর্তেই মুখে কাপড় দিয়া উচ্ছ্বসিত হাসির আবেগে সে ভাঙিয়া পড়িল।

ঘনশ্যাম রাগ করিয়া চলিয়া গেল। দুই দিন সে আসিল না পর্যন্ত। তৃতীয় দিনে সরস্বতী পসরা মাথায় করিয়া দুই ক্রোশ দূরবর্তী গোপালপুরের পথ ধরিল। ওই গ্রামেই ঘনশ্যাম এখন জমিদারের পুরানো বাড়ীখানা নূতন করিয়া রঙ করিতেছে। বাবুরা নাকি শহর হইতে এখানে আসিয়া বাস করিবেন। গ্রামে কাহারও বাড়ী সরস্বতী যায় না, গেলে মেয়েরা তুমুল ঝগড়া বাধাইয়া তোলে।

প্রকাণ্ড বড় বড় থামওয়ালা জমিদারের সদর কাছারী; ফটকের দুই পাশে জমানো চুন-বালিতে গড়া দুইটা সিংহ। সরস্বতী ফটকের দুয়ারে দাঁড়াইয়া মুখ টিপিয়া হাসিয়া হাঁকিল—চা—ই, রে—শমী—চুড়ি—

হাঁক সে আর শেষ করিতে পারিল না, খিল খিল করিয়া হাসিয়া সারা হইয়া গেল! কিন্তু সে হাসিতে তাহার অকস্মাৎ ছেদ পড়িয়া গেল। জমিদারের কাছারী-বাড়ীর দরজায় দাঁড়াইয়া কুড়ি-বাইশ বছরের সোনার বরণ যেন কোন্ রাজার ছেলে!

ঘনশ্যামও বাহির হইয়া আসিয়াছিল, সে অন্তরালে দাঁড়াইয়া বার বার হাত ইসারা করিতেছিল—পালাও, পালাও!

সরস্বতীর তখন ঘনশ্যামের ইসারা দেখিবার ও বুঝিবার অবসর ছিল না, বিস্ময়বিস্ফারিত মুগ্ধ নেত্রে সে ওই রাজার ছেলের দিকে চাহিয়া ছিল!

ছেলেটি রাজারই ছেলে, জমিদারের বড় ছেলে; সম্প্রতি পড়াশুনার শেষ পরীক্ষা দিয়া গতকাল এখানে আসিয়াছে, এখানে কিছুদিন বিশ্রাম করিবে। ছেলেটি ভ্রূ কুঞ্চিত করিয়া বলিল—কি চাই?

—চুড়ি, রেশমী চুড়ি আছে, লিবেন?

ছেলেটি সশব্দে হাসিয়া উঠিল, বলিল—চুড়ি নিয়ে কি করব?

সরস্বতী অপ্রতিভ হইয়া গেল—কিন্তু পরমুহূর্তেই সে উত্তর খুঁজিয়া পাইল, বলিল—বউরাণীর হাতে পরায়ে দিব।

—বউরাণী নেই। চুড়ির দরকার নেই।

—পুতুল, পুতুল লিবেন?

—তাই বা নিয়ে কি করব?

—টেবিলে সাজায়ে রাখবেন। সায়েবেরা লিয়া যায় আমাদের পুতুল।

সরস্বতী পসরা নামাইয়া বসিল, সম্ভ্রমভরেই বোধ করি, কিন্তু জীবনে বোধ হয় এই প্রথম মাথায় সে ঘোমটা টানিয়া দিল। তারপর বাহির করিল মাটির পুতুল—কেশবতী, কঙ্কাবতী মালিনী, গোয়ালিনী, ঘোড়া, বাঘ, সিংহ।

রাজার ছেলে মুগ্ধ বিস্ময়ে বলিয়া উঠিল—বাঃ! এ পুতুল তোমরা নিজেরা গড়?

—আজ্ঞা হ্যাঁ গো!

ঘোড়াটি তুলিয়া লইয়া দেখিয়া শুনিয়া তরুণ জমিদার বলিল—এটা ঘোড়া নাকি?

—আজ্ঞা হ্যাঁ। পক্ষীরাজ ঘোড়া। পক্ষীরাজ আকাশে উড়ে কিনা! ই ঘোড়া তো লয়।

—ঠিক কথা। কত দাম নেবে বল তো?

সরস্বতী মুচকি হাসিয়া মাথার ঘোমটাটা আরও একটু টানিয়া দিয়া বলিল —ওরে বাপরে! দাম আমি বুলতে পারি,—না লিতে পারি! আপনি দিবেন বক্‌শিস। আপনারা হাত ঝাড়লে তাই আমাদের পর্বত।

জমিদারের ছেলেটি একটি টাকা সরস্বতীর সম্মুখে ফেলিয়া দিল। সরস্বতীর মুখ উজ্জ্বল হইয়া উঠিল, পুতুলের দাম দু'পয়সা হিসাবে সাতটা পুতুলের জন্য চৌদ্দ পয়সার বেশী কেউ দিত না; সে টাকাটা কুড়াইয়া কপালে ঠেকাইয়া আঁচলের খুঁটে বাঁধিল। টাকা বাঁধিয়াও সে উঠিল না, আবার আরম্ভ করিল—পট লিবেন না? পট?

—পট?

—আজ্ঞা হাঁ, রামলীলা, কেষ্টলীলা. গোরলীলা! সায়েবেরা কিনে লিয়ে যায় আজ্ঞা!

—ও! পট! তোমরা পট আঁক নাকি? কিন্তু নতুন পট তো চলবে না, পুরনো পট চাই, আছে তোমাদের?

—আজ্ঞা, আমার মরদ খুব পুরানো নোক, ষাট বছরের বুড়ো—তারই আঁকা পট আছে।

—তোমার মরদ—মানে তোমার স্বামী? ষাট বছরের বুড়ো?

—আজ্ঞা হাঁ গো। সরস্বতী মুখ হেঁট করিয়া হাঁটুর মধ্যে মুখ গুঁজিয়া খুক খুক করিয়া হাসিতে আরম্ভ করিল।

ঘনশ্যাম আড়ালে দাঁড়াইয়া প্রথম হইতেই সমস্ত শুনিতেছিল, সরস্বতীর চাপা হাসির শব্দে তাহার সর্ব-অন্তর ঘৃণায় রি-রি করিয়া উঠিল।

পরদিন দ্বিপ্রহরে আবার মিষ্ট কণ্ঠের উচ্চধ্বনি ধ্বনিত হইয়া উঠিল—চা—ই, রে—শমী চুড়ি—

জমিদার-বাড়ীর কাছারী ঘরের জানালায় রাজার ছেলে আসিয়া দাঁড়াইল। —পট এনেছ?

মাথার পসরা কাঁখে নামাইয়া—মাথায় ঘোমটা টানিয়া সরস্বতী হাসিয়া বলিল—রাজার হুকুম, না এনে পারি? বাপ রে!

—তবে? রেশমী চুড়ি বলে হাঁকলে যে?

—চাই—পট—বলতে কেমন লাগে যে! বলিয়া সে খালি হাতটায় কাপড় টানিয়া মুখে চাপা দিয়া হাসিতে আরম্ভ করিল।

—কই, আন তোমার পট, এই ঘরেই নিয়ে এস।

ঘরের মধ্যে প্রবেশ করিয়া পসরা নামাইয়া সরস্বতী বলিল—খুব ভাল পট এনেছি, গৌরলীলার পট।

—গৌরলীলার পট বুঝি খুব ভাল?

—গৌরলীলার পট আপনার লাগবে ভাল। গৌরচাঁদের মত বরণ আপনার, তেমুনি রূপ—

—বল কি!

—হ্যাঁ। আপনকার নাম দিয়েছি আমি গৌরচাঁদ। এই দেখেন—বলিয়া পট খুলিয়া সে সুরে আরম্ভ করিল—

সোনার গৌর যায় পথ আলো করি
যুবতীরা লাজে যায় মরমেতে মরি—
হায় রে এরে কেউ বাঁধতে লারে।

ত্রিশ টাকায় তিনখানা পট বিক্রী করিয়া সরস্বতী রঙ্গভরে বিপুল উচ্ছ্বাসে হেলিয়া দুলিয়া ঘরে ফিরিল। নোট তিনখানা গণপতির সম্মুখে ফেলিয়া দিয়া বলিল—লাও, আমার গৌরচাঁদের কেমন দরাজ হাত দেখ। পরমুহূর্তেই মুখে কাপড় দিয়া হাসি আরম্ভ হইয়া গেল। হাসিতে হাসিতে বলিল—বুলেছি বাবুকে। রাগ করে নাই। বুললাম, আপনার নাম দিয়েছি আমি গৌরচাঁদ। তা মুখখানা হয়্যা উঠল সিন্দুরে মেঘের পারা।

গণপতিও হাসিল—আজ কিন্তু তাহার হাসি ম্লান। সে বলিল—কিন্তুক গৌর-প্রেম ইয়ারা যে সইবে না বুলছে। মেয়েগুলান তো শাঁখের মত গলা বার করেছে। কেলোসোনা তোমার ধুয়া তুলেছে—মলে ফেলব না।

সরস্বতী মুখে কাপড় দিয়া হাসিয়া বলিল—বাবারে—তবে তো ভয়ে আমি মরে গেলাম। ভেবো নাই তুমি, তুমার আগে আমি মরব। তুমি আবার একটা নিকা করবে—টুকটুকে—চম্পাবতীর পারা বরণ।

গণপতি হাসিয়া বলিল—না রে রাঙাবউ, দেহ আমার ভাল নাই।

সরস্বতী হাসিল—বিষণ্ণ হাসি, বলিল—সেও তুমি ভেবো নাই।

গণপতি আর কিছু বলিল না।

পরদিন দ্বিপ্রহরে আবার গোপালপুরের পথে হাঁক উঠিল—চাই রেশমী চুড়ি!

গণপতি মিথ্যা কথা বলে নাই। কিন্তু সরস্বতীর চোখে তাহা পড়ে নাই। গণপতির শরীর ভিতরে ভিতরে শূন্যগর্ভ হইয়া উঠিয়াছিল। দিনদশেক পরেই একদিন সরস্বতী ওই গোপালপুর হইতে ফিরিয়া আসিয়া দেখিল, তুলি হাতে করিয়াই অর্ধসমাপ্ত পটের সম্মুখে গণপতি নিস্পন্দ নিথর হইয়া পড়িয়া আছে। একটা দুর্দমনীয় কম্পনে থর থর করিয়া সে বসিয়া পড়িল।

গণপতি মরিল, কিন্তু সে বাঁচিয়া থাকিতে যে আশঙ্কা করিয়াছিল সে আশঙ্কা মিথ্যা হইয়া গেল! তাহার নাতির দল ছুটিয়া না আসিয়া পারিল না। কিন্তু একটি মেয়েও আসিল না সরস্বতীকে সান্ত্বনা দিতে।

গণপতির সৎকার শেষে নাতিরা আসিয়া বহুদিন পরে আবার রাঙাদিদির দাওয়ায় কিছুক্ষণ বসিয়া তবে বাড়ী গেল।

দিন তিনেক পরে।

ঘনশ্যাম সকালেই আসিয়া দাওয়ায় বসিল—কই, কি হচ্ছে গো?

সরস্বতী হাসিয়া বলিল—এস লাগর এস।

বিনা ভূমিকায় ঘনশ্যাম বলিল—কি বলছ বল, এইবার?

মুখে কাপড় চাপা দিয়া সরস্বতী বলিল—কিসের গো?

—নিকার কথা। কি বলছ বল দেখি?

—উঁ—হু। সতীন নিয়া ঘর করতি লারব আমি!

—উকে যদি তালাক দি?

—হুঁ—তবে করব নিকা।

—দেখিয়ো!

—হুঁ গো! আমার কেলোসোনার দিব্যি। হ'ল তো?

—কিন্তু তুমি এমন ক'রে বেড়াতে পাবে নাই।

—বেশ!

কথায় কিন্তু বাধা পড়িল; নাতি-সম্প্রদায়ের অন্যতম নাতি দ্বিজপদ আসিয়া উপস্থিত হইল—কই? রাঙাদিদি কই?

—এস, এস, ভাই এস। সরস্বতী হাসিয়া অভ্যর্থনা করিল।

ঘনশ্যাম উঠিয়া গেল। দ্বিজপদ বসিয়া বলিল—তারপরে?

হাসিয়া সরস্বতী উত্তর দিল—আমার কথাটি ফুরালো, নটে গাছটি মুড়ালো। হা নটে তুই—

অপ্রতিভ হইয়া দ্বিজপদ হাসিয়া বলিল—ধ্যেৎ—

—কেনে—ধ্যেৎ কেনে?

—বুড়া দাদু তো গেলো, তুমি কি করবে—শুধাতে এলাম—তা—না—

—বুড়া মরেছে—আমি নেকা করব।

—হুঁ—তা—

—উঁ—হু। সতীন নিয়া আমি ঘর করতে লারব হে, তুমি উঠে যাও।

—আমি যদি তালাক দিই?

—তখন এস; পিঁড়ি পেতে রাখব আমি। এখন উঠ—আমি যাব গোপালপুর, [illegible] পুতুলের বরাত আছে।

সে ডালা সাজাইয়া দুয়ারে তালা দিয়া বাহির হইয়া গেল। তালা দিতে গিয়া সে একটা দীর্ঘনিশ্বাস না ফেলিয়া পারিল না। বুড়া ওই ঠাঁইটিতে বসিয়া ছবি আঁকিত। তালাচাবীর অভ্যাস তাহার নাই।

স্তব্ধ দ্বিপ্রহর।

গোপালপুরের পথে হাঁক উঠিল—চা—ই, রেশমী চুড়ি!

কিন্তু জমিদার-বাড়ীর জানালা আজ খুলিয়া গেল না। কোথাও এতটুকু শব্দ হইল না, বাতায়ন-পথগুলি সবুজরঙের কপাটে ভাঁজ মিলাইয়া নীরন্ধ্র রুদ্ধ!

গৌরচাঁদ চলিয়া গিয়াছে।

পটুয়াপাড়ার প্রায় প্রতিঘরেই একটা অবরুদ্ধ কান্না গুমরিয়া মরিতেছিল। তরুণী বধূগুলি গোপনে মুখ লুকাইয়া কাঁদিতেছে; কিন্তু কেহ কাহারও কান্নার কথা জানে না। তাহাদের স্বামীরা তাহাদিগকে তালাক দিতে বদ্ধ-পরিকর হইয়া উঠিয়াছে।

কিন্তু আশ্চর্যের কথা—সরস্বতী না মরিয়াও তাহাদিগকে রেহাই দিল।

সকালে উঠিয়া সকলে দেখিল—সরস্বতী নাই, কোথায় চলিয়া গিয়াছে। নাতিরা সকলেই পরস্পরের সন্ধানে চাহিয়া পরস্পরকে দেখিয়া নিশ্চিন্ত হইল; তাহারা সকলেই আছে—সে-ই নাই।

সকলেই ছুটিল—তালাকের আর্জি ফিরাইয়া আনিতে। মেয়েরা চোখের জল মুছিয়া গালিগালাজে শতমুখী হইয়া উঠিল।

সরস্বতী বলিয়া তাহাকে কেহ চেনে না। শহরে রাঙাদিদির চুড়ি ও মাটির পুতুলের দোকান বিখ্যাত।

পাকা আমের মত গৌরবর্ণা প্রৌঢ়া রাঙাদিদির খরিদ্দারেরা নিত্য তাহার জিনিস কেনে। সাত-আট বছরের ছেলেমেয়েরা নিত্য পুতুল ও চুড়ি ভাঙে, নিত্য কেনে।

—কি চাই ভাই, পক্ষীরাজ ঘোড়া? কালকেরটা রাক্ষসে খেয়ে নিয়েছে?

—কি দিদি—আজ কি পরবে? মনচোরা না নীলমানিক?

লোকে বলে, বুড়ী পটুয়ানীর অগাধ পয়সা।

ব্রাঞ্চ লাইনের ছোট একটি স্টেশন।

লাল কাঁকর-বিছানো মাটির-সঙ্গে-সমতল প্লাট্ফর্ম, তাও একটা। প্লাটফর্মের কোলে পয়েণ্টিং করা ছোট একখানি ঘরে স্টেশন-রুম, বাকীটা একটা টিনের শেড, সেই শেডের মধ্যেই ইঁট দিয়ে ঘেরা একখানা পার্শেল-রুম, তার পাশে এক টুকরো ঘরের দরজার মাথায় লেখা "জেনানা"।

স্টেশনের পিছন দিকে চা ও খাবারের স্টল। রেলের লাইসেন্স-প্রাপ্ত ভেণ্ডারের স্টল। স্টেশনের দেওয়ালের গায়ে টিনের চালা নামানো হয়েছে। তার পরেই গুডস শেডের সাইডিং লাইন। ওখান থেকেই চলে গিয়েছে সোজা উত্তর মুখে লাল মাটির গ্রাম্য রাস্তা। ইউনিয়ন বোর্ডের কল্যাণে দু'পাশে নালা কাটা হয়েছে, দড়ি ধ'রে বেশ সোজা লাইনে নয়, সাপের দাগের মত আঁকাবাঁকা করেই কাটা, তবু তাতেই খানিকটা সম্ভ্রান্ত চেহারা হয়েছে গ্রাম্য বাবুর মত। গ্রামের লোকে বলে স্টেশন-রোড, ইউনিয়ন বোর্ডের খাতাতেও তাই লেখা আছে।

স্টেশন-সীমানা বা এরিয়া সামান্য। বুকিং অফিস, রেলওয়ে-লাইসেন্স প্রাপ্ত ভেণ্ডারের চায়ের স্টল, মাল-গুদাম, দুটো মাত্র শাণ্টিং লাইন। বাস্—স্টেশন-এরিয়া শেষ। স্টেশন-সীমানার পরেই রাস্তার দু'পাশে খানকয়েক ঘর, একখানায় পান-বিড়ি-সিগারেট আর চা-খাবারের দোকান। দু'খানায় কয়লার ডিপোর গদী। একখানায় স্টেশন-ভেণ্ডারের বাসা। এদের পাশে এক বর্ধিষ্ণু ভদ্রলোকের পাকা বাড়ী। বাকীটা ফাঁকা। বড় বড় বটগাছের ছায়া-ঢাকা তকতকে জায়গা। এইখানে গ্রামান্তরের গাড়ী এসে আড্ডা নেয়। এখান থেকে খানিকটা গিয়ে গ্রামের বসতি।

সকালে আপ ডাউন দু'টো ট্রেণ। এখানেই ক্রশিং হয়। লোকে বলে 'মীট' হয়। ট্রেণ দু'টো চলে গিয়েছে। স্টেশন-শেডের মধ্যে স্বল্প কয়েকটি লোক। অধিকাংশই স্থানীয়। যাত্রীর মধ্যে একটা খ্যামটা নাচের দল। দুটি তরুণী, একটি বুড়ী ঝি, পুরুষ তিনজনের একজন হারমোনিয়ম-বাজিয়ে,

একজন বেহালাদার, একজন বাজায় ডুগি-তবলা। তাদের ট্রেণ বেলা দুটোয়। মেয়ে দু'টির একটি কালো, দীর্ঘাঙ্গী, সে সেইখানে বসেই চুল বাঁধছে। অপরটি দেখতে সুন্দরী, সে একখানা বেঞ্চে ঘুমুচ্ছে। হারমোনিয়ম-বাজিয়েটি বেশ ফ্যাশন-দুরস্ত ছোকরা, সিগারেট মুখে সে প্লাটফর্মের এধার থেকে ওধার পায়চারী ক'রে ফিরছে।

একটা অন্ধ ছেলে বসে আপন মনেই ঢুলছিল। কুৎসিত চেহারা। চোখ দুটো সাদা, সামনের মাড়িটা অসম্ভব রকমের উঁচু, চারটে দাঁত বেরিয়ে আছে, হাত-পাগুলো অপুষ্ট অশক্ত। পরণে একখানা মোটা সুতোর খাটো ময়লা কাপড়। মাথার চুলের পিছন দিকটা অত্যন্ত বিশ্রী ভাবে ছোট ক'রে কাটা। একটা ডুবকি হাতে নিয়ে আপন মনেই সে দুলছে, মধ্যে মধ্যে হাসছে, মধ্যে মধ্যে ঠোঁট নাড়ছে, আপন মনেই কথা বলছে বুঝা যায়। মধ্যে মধ্যে চঞ্চল হয়ে উঠছে। কিছু শোনবার চেষ্টা করছে। কখনও জোরে নিশ্বাস নিয়ে কিছু শুঁকতে চাচ্ছে। জন কয়েক কুলি স্টেশনের স্টলের কাছে বসে আছে, গল্প-গুজব করছে, মধ্যে মধ্যে স্টলের উনোন থেকে কাঠি জ্বালিয়ে বিড়ি ধরাচ্ছে। নিভে যাচ্ছে, আবার ধরাচ্ছে।

প্লাটফর্মের প্রান্তে দাঁড়িয়ে হারমোনিয়ম-বাজিয়ে ছোকরা শিষ দিচ্ছিল। এখনও ঘণ্টা পাঁচেক এখানে কাটাতে হবে। নিতান্ত বৈচিত্র্যহীন স্থান। দেখবার কিছু নাই। এমন কি তার সঙ্গে তরুণী দু'টিকে দেখে ঈর্ষান্বিত হবার মত তরুণ ভদ্রগণের পর্যন্ত অভাব এখানে। চৈত্রের শেষ; সামনে খোলা শস্যহীন মাঠে আকাশ থেকে মাটি পর্যন্ত পাতলা ধোঁয়ার একটা ছিলকে পড়েছে যেন। মধ্যে মধ্যে তাও যেন কাঁপছে।

স্টেশন-ঘরে কোকিল আছে। কোকিল ডাকছে স্টেশনের মধ্যে।

বিস্মিত হ'ল হারমোনিয়ম-বাজিয়ে। পাপিয়াও আছে না কি?—'চোখ গেল' ডাক ক্রমেই চড়ছে।

কি বিপদ! চিড়িয়াখানা না কি? ভেড়া ডাকছে! আরে দিনে শেয়াল ডাকে! হারমোনিয়ম-বাজিয়ে অদম্য কৌতূহলের আকর্ষণে ফিরল স্টেশনের দিকে। ও হরি! ও, অন্ধ ছোঁড়াটা! ছোঁড়াটা কখন ডুবকি বাজিয়ে গান ধরেছে।

গলাখানি তো চমৎকার মিঠে! ও বাবা! শুধু গলাই মিঠে নয়, রসিকও খুব। গানখানা সত্যিই রসিকের উপযুক্ত।

'চোখে ছটা লাগিল,
তোমার আয়না-বসা চুড়িতে।
মরি, মরি, বলিহারি—চোখে যে আর
সইতে নারি,
ঝিকিমিকি ঝিলিক নাচে,
হাতের ঘুরি-ফিরিতে।'

বেশ জমে উঠেছে এরই মধ্যে। ছোকরা উপু হয়ে ব'সে ডুবকি বাজিয়ে গান গেয়ে চলেছে, দন্তুর মুখে একমুখ হাসি, তালে তালে দুলছে। কুলীর দল তার দিকে ফিরে বসেছে। হারমোনিয়ম-বাজিয়ের সঙ্গিনীদের মধ্যে কেশপ্রসাধনরতা কালো মেয়েটির বেণী-রচনারত হাত দু'খানি থেমে গিয়েছে, যে ঘুমুচ্ছিল সে ঘুম ভেঙে উঠে বসেছে, তার সদ্য ঘুমভাঙা বড় বড় চোখ দু'টিতে স্মিত কৌতুকোজ্জ্বল দৃষ্টি। বুড়ী ঝি-টা দোক্তা সহযোগে পান চিবুচ্ছিল বেশ আরাম ক'রে, তার পান চিবুনো বন্ধ হয়ে গিয়েছে।

'রিণিঠিণি রিণিঠিণি, চুড়ি আবার
তোলে ধ্বনি,
আমার প্রাণের ব্যায়্লা (বেহালা)
বাজে তোমার চুড়ির ছড়িতে!'

গানের গতি দ্রুত হওয়ার সঙ্গে সঙ্গে ছোঁড়াটার দোলার মাত্রাও দ্রুততর হচ্ছে। উল্টে প'ড়ে না যায়। ওপাশে বেঞ্চের উপর সদ্য-ঘুম-ভাঙা মেয়েটি উঠে বসল। চুল বাঁধছিল কালো মেয়েটি, সে মুচকে হেসে বললে—মরণ।

ছোকরার তখন মাতন লেগেছে।—

'হায়—হায়, আমি যদি হতেম চুড়ি,
কাঞ্চন নয়, কাচ-বেলোয়ারী
থাকতেম তোমার হাতটি বেড়ি
জেবন (জীবন) সফল করিতে।
হায় হায়, থাকত না খেদ মরিতে।'

তেহাই দিয়েই সে গান শেষ করলে।

শ্রোতার দল উচ্ছ্বসিত কলরবে বাহবা দিয়ে উঠল। প্রশংসায় পরিতৃপ্ত

অন্ধ দস্তুরের মুখ হাসিতে ভরে গেল। একজন শ্রোতা একটা জ্বলন্ত বিড়ি ওর হাতে সন্তর্পণে ধরিয়ে বললে—নে, খা।

—বিড়ি?

—হ্যাঁ। খা।

হেসে অন্ধ বললে—কে সিগারেট খাচ্ছে। একটা দ্যান না কেনে গা!

দোকানী বলে উঠল—বেটা আমার বালকদাসী। "আমার নাম বালকদাসী, ভালমন্দ খেতে ভালবাসি!" সিগারেট খাবে! একটা সিগারেটের দাম কত জানিস্?

—আমার গানের বুঝি দাম নাই?

নে, নে খা। এই নে। এবার হারমোনিয়ম-বাজিয়ে একটা সিগারেট বা'র ক'রে দিলে তাকে।

সিগারেটটি নিয়ে সে সবিনয়ে বললে—পেণাম বাবুমশায়! ঘোড়া দিলেন, চাবুক দ্যান। 'দেশলাই' জেবলে দ্যান!

দেশলাই জেবলে দিলে হারমোনিয়ম-বাজিয়ে। ওর সাদা ছাউনীপড়া চোখে আলোক শিখার প্রতিবিম্ব পড়ে না। উত্তাপ অনুভব করে সে।

অন্ধ সিগারেট টানে প্রাণপণে। সে টানের শক্তি-প্রয়োগে ওর মাথা ঘাড় থরথর ক'রে কাঁপে। দম ফুরিয়ে এলে তবে একমুখ ধোঁয়া ছেড়ে ছোঁড়াটা ধূমরুদ্ধ কণ্ঠে বলে—আঃ!

সকলে হাসে তার ভঙ্গী দেখে। হারমোনিয়ম-বাজিয়ে বাবুটি বললে—তুই তো বেশ গান গাইতে পারিস্ রে! এ্যা!

—হ্যাঁ ভালো! বুঝলেন বাবুমশাই, সবাই বলে ভালো। তা'—। একটু চুপ ক'রে থেকে একটু হেসে বললে—খুব ভালো ক'রে গাইলে, মানে পান-মন সমম্পন ক'রে গাইলে মোহিত ক'রে দিতে পারি। বুঝলেন!

এবার তরুণী দু'টি খিল-খিল ক'রে হেসে উঠল। সে হাসির শব্দে চমকে উঠল অন্ধ। হাতের সিগারেটটা প'ড়ে গেল মাটিতে। মাটির উপর আঙ্গুলের প্রান্ত দিয়ে অনুভব ক'রে সে সিগারেটটা খুঁজতে খুঁজতে বললে—হাসছে? কে? কারা? তারপর মৃদুস্বরে ডাকলে—মলীন্দ।

'মলীন্দ' ওই কুলীদের একজন, সে বললে—কি?

শোন, বলি। সিগারেটটা হাতের ইসারায় ঠিক গোড়ার দিক ধ'রে তুলে নিলে।

—কি?

—স'রে আয় কানে কানে বলব।

—কি? বল?

—মেয়েছেলেতে হাসছে। ভদ্দনোক লয়?

—হ্যাঁ। বদ্দমানের।

—হুঁ। ঠিক বুঝতে পেরেছি আমি।

—কি ক'রে বুঝলি? অবিশ্বাসের হাসি হাসলে মলীন্দ।

—বুঝলাম গলার রজ্ (আওয়াজ) থেকে?

—কিন্তু ভদ্দলোক জানলি কি ক'রে। মলীন্দ প্রশ্ন করলে।

হেসে বললে অন্ধ—চুড়ির শব্দতে আর মিষ্টি সুবাস থেকে। অনেকক্ষণ থেকেই ও দুটো পাচ্ছিলাম, মনে মনে সন্দ লাগছিল। ছোটনোক হ'লে গায়ে ঘাম-গন্ধ ওঠে। কাচের চুড়িতে এমন মিঠে শব্দ ওঠে না। সোনার চুড়ি আছে হাতে, লয়?

—হ্যাঁ।

নীরবে সিগারেট টানতে টানতে অন্ধ বার বার জোরে নিশ্বাস টানে ওই মিষ্ট গন্ধ নেবার জন্য। হঠাৎ সে বললে—তা'—। ঠাকরুণরা হাসছেন, আপনাদিগে বলছি—

কালো মেয়েটি মুখরা, চপলা। খোঁপায় কাঁটা আঁটছিল সে। ঘাড়টি ঈষৎ ফিরিয়ে অন্ধের দিকে চেয়ে বললে—আমাদের বলছ?

—হ্যাঁ, আপনারা হাসলেন কেনে?

কালো মেয়েটিই এবার মুখ টিপে হেসে বললে—সে আমরা নই, অন্য লোকে।

—অন্য নোকে? অন্ধ ঘাড় নেড়ে মৃদু হেসে বলে—উঁহু।

—উঁহু কেন? অন্য লোকেই তো হাসলে।

ছোকরা এবার একটু বেশী হেসে বললে—শিঙেতে বাঁশী বাজে না ঠাকরুণ, ক্যানেস্তারায় তবলার বোল ওঠে না।

—ও মা গো! মেয়েটি বিস্ময়ে কৌতুকে চোখ বিস্ফারিত ক'রে সঙ্গিনীর সঙ্গে দৃষ্টিবিনিময় করলে।

সুন্দরী তরুণীটির মুখেও মৃদু হাসির রেখা ফুটে উঠেছিল। কিন্তু সে হাসির চেহারা যেন ভিন্ন রকমের। সে এবার বললে—আমরা হেসেছি বলে তুমি রাগ করছ নাকি?

—রাগ? অন্ধ হেসে বললে—ওরে বাপ রে, আপনকাদের ওপর কি রাগ করতে পারি মশায়? তবে হাসলেন কেনে, তাই শুধালাম, বলি—অন্যায় কিছু বললাম না কি?

—হারামজাদা! দোকানী বলে উঠল, ওরে শুয়োর, হাসছেন তোমার 'মোহিত' শুনে।

—কেনে, মোহিত ক'বে দিতে পারি না আমি?

—খুব হয়েছে থামো!

—কেনে?

—কাকে কি বলছিস্ জানিস্?

অন্ধ এবার সঙ্কুচিত হয়ে গেল।

—ওঁরা হলেন কলকাতার গাইয়ে, কলের গান শোন নাই হারামজাদা। সেই রকম গাইয়ে, বড় বড় বাইজী! বেটা পঙ্ক্ষীরাজ ওঁদিকে মোহিত ক'রে দেবেন!

অপরাধীর মত সে এবার বললে—তা হ'লে তো অপরাধ হয়ে যেয়েছে।

—হ্যাঁ, তা হয়েছে।

কালো মেয়েটি চুল বাঁধা শেষ ক'রে গামছা কাঁধে ফেলে স্যুটকেশ খুলে সাবান বা'র ক'রে নিয়ে বললে—কাছেই পুকুর-ঘাট, নেয়ে আসি আমি।

অন্ধ হাতের সিগারেটটা ফেলে দিলে ছুঁড়ে। উপবের দিকে মুখ ক'রে অদ্ভুত ভঙ্গিতে নিঃশব্দে হাঁ ক'রে হাসতে লাগল—নাকের ডগাটা তার ফুলে ফুলে উঠছিল। অত্যন্ত হাস্যকর এবং কুৎসিত সে মুখভঙ্গি।

দোকানী বললে—দেখ দেখ হারামজাদার মুখ দেখ। এই হারামজাদা পঙ্ক্ষে!

অন্ধের নাম 'পঙ্ক্ষী'। পঙ্ক্ষে আকর্ণ-বিস্তার নিঃশব্দ হাসি হেসে বললে—ভারী সুন্দর বাস উঠছে সিংজী। পরাণ একেবারে মোহিত ক'রে দিলে।

সুন্দরী মেয়েটী বললে—তোমার সেই মোহিত করা গান যদি গাও তবে তোমাকে ওই সাবানখানা দিয়ে যাব।

মাথা চুলকে পঙ্ক্ষী বললে—দিয়ে যাবেন? গান গাইলে?

—হ্যাঁ।

—কিন্তুক। একটু চুপ ক'রে থেকে পঙ্কী বললে—আমার আস্পদ্ধা হয়ে যেয়েছে আজ্ঞে। গান কি আপনকাদের ছামনে গাইতে পারি আমি?

—কেন? তুমি তো ভালো গান গাইতে পার। ভারী সুন্দর গলা তোমার!

—ভালো লেগেছে আপনকার? অভ্যস্ত নিঃশব্দ হাসিতে মুখ ভ'রে গেল পঙ্কীর।

কালো মেয়েটি বললে হারমোনিয়ম-বাজিয়েকে—এস আমার সঙ্গে। ঘাটে একটু দাঁড়াবে।

পঙ্কী বললে—একটা কথা বলব ঠাকরুণ?

স্নিগ্ধ হাসি হেসে সুন্দরী মেয়েটি বললে—বল।

—রাগ করবেন না তো?

—না না! বল।

পঙ্কী কিন্তু চুপ ক'রে রইল। তারপর হঠাৎ বললে—নেতাই, মলিন্দ! চলে গেলি না কি? নেতাই?

—কেনে, নেতাইকে কেনে? দোকানের দরজা বন্ধ করতে করতে দোকানী বললে—জল খাবে না সব? বাড়ী যাবে না?

হেসে পঙ্কী বললে—আপনিও দোকানে তালা দিছেন লাগছে!

—হুঁ দিলাম। জল খাবি তো আয়—আমি যাচ্ছি বাড়ী।

—উঁহু। ক্ষিদে নাই আজ।

সাড়ে দশটা পার হয়ে গিয়েছে। চৈত্র মাসে এবার এরই মধ্যে চারিদিক ধূলিধূসর এবং উত্তপ্ত হয়ে উঠেছে। স্টেশনে টিনের উত্তাপের প্রাখর্যে মধ্যে মধ্যে কটাং কটাং শব্দ উঠছে। লাইনের জোড়ের মুখেও শব্দ উঠছে।

সুন্দরী তরুণীটি এক দৃষ্টিতে অন্ধ পঙ্কীর দিকে চেয়ে রয়েছে। পঙ্কী স্তব্ধ হয়ে বসে আছে। কখনও কখনও মুখ তুলছে, কিন্তু পরমুহূর্তেই ঘাড় নামাচ্ছে।

মেয়েটি বললে—কই বললে না তো?

—আজ্ঞে?

—কি বলবে বলছিলে?

—বলছিলাম—! পঙ্ক্ষী লজ্জিত অপরাধীর মত হেসে ঘাড় নামালে।

—বল।—ব'লে মেয়েটি প্রতীক্ষা ক'রে থাকে। প্রতীক্ষার মধ্যেই সে অন্যমনস্ক হয়ে ধূলিধূসর দিগন্তের দিকে চেয়ে থাকে এক দৃষ্টিতে। পঙ্ক্ষী ঘাড় তোলে মধ্যে মধ্যে. আবার ঘাড় নামায় এই অবসরের মধ্যে। হঠাৎ সে বলে ফেললে—বলছিলাম কি—?

ঠিক এই সময়েই মাথার উপর টিনের শেডের উপর শব্দ উঠল অত্যন্ত জোরে। মেয়েটি চমকে উঠল—কি রে বাবা?

—উঁ আজ্ঞে—। বিজ্ঞের মত হেসে পঙ্ক্ষী বললে—রোদের তাতে টিনে শব্দ উঠছে।

—তাই না কি? রোদের তাপে টিনে শব্দ ওঠে?

—হ্যাঁ। এ এখন সেই সন্ধে বেলা পর্যন্ত উঠবে। এই দেখুন—এ শব্দ কিন্তু তাতের নয়! কাক বসল চালে।

মেয়েটি বেরিয়ে গিয়ে দাঁড়ালো প্লাটফর্মের উপর। কৌতূহল হ'ল তার। সত্যিই কাক বসেছে। সে বিস্মিত হয়ে ফিরে এসে দাঁড়াল—পঙ্ক্ষীর কাছে—পঙ্ক্ষী চঞ্চল হয়ে উঠল। কয়েকবার স্ফীত হয়ে উঠল নাসারন্ধ্র, মৃদুস্বরে সবিনয়ে বললে—বলছিলাম কি আজ্ঞে—।

মেয়েটি দুটি আঙুল ওর চোখের সামনে নাড়ছিল।

পঙ্ক্ষী বললে—বলব মশায় নির্ভয়ে?

মেয়েটি আঙুল সরিয়ে নিলে পঙ্ক্ষীর নিষ্পলক চোখের সামনে থেকে। —বলবে—বল। বার বারই তো বলতে বলছি!

—আপুনি একটি গান যদি গাইতেন। কথা অর্ধসমাপ্ত রেখে, নিঃশব্দ হাসিতে বিস্ফারিত মুখে সে মাথা চুলকাতে লাগল।

মেয়েটি হাসলে।—গান শুনবে?

মাটিতে হাত বুলিয়ে অনুভব ক'রে পঙ্ক্ষী মেয়েটির পায়ের আঙুলের প্রান্ত স্পর্শ ক'রে বললে-আপনাদের চরণ কোথা পাব বলেন? গানই বা শুনব কি ক'রে? তবে—। একটু নীরব থেকে উপরের দিকে দৃষ্টিহীন মুখ তুলে বললে--সাধ তো হয়। মনিষ্যি তো বটে। আর গান শুনতে ভালোবাসি আমি।

কি মনে হ'ল মেয়েটির, করুণা হয় তো, হয় তো খেয়াল, বললে—আচ্ছা।

বলেই আবার চিন্তিত মুখে বললে—হারমোনিয়ামটা যে দেখি অনেক জিনিষ চাপা পড়েছে।

—হারমণি?

—হ্যাঁ?

—হারমণি থাক। আপুনি এমনি গান। আস্তে আস্তে গান। রোদ বেজায় চড়েছে। শুধু গলায় আস্তে আস্তে গান, ভারী ভালো লাগবে।

কল্পনাটি বড় ভালো লাগল মেয়েটির। ঠিক বলেছে অন্ধ। সে গান ধরলে মৃদুস্বরে।—

'কালা তোর তরে কদমতলায় চেয়ে থাকি।
কভু পথের পরে, কভু নদীর পারে
চেয়ে চেয়ে ক্ষয়ে গেল আমার
কাজল-পরা জোড়া আঁখি।'

পঙ্ক্ষীর সর্বাঙ্গ যেন অসাড় হয়ে গিয়েছে। মস্তিষ্কের মধ্যে শিরায় উপশিরায় ওই গানের ধ্বনি-ঝঙ্কার বীণের বহুতন্ত্রী ঝঙ্কারের মত ধ্বনি তুলে সমস্ত চেতনাকে আচ্ছন্ন ক'রে দিয়েছে তার।

গান শেষ হয়ে গেল। অন্ধকে গান শুনিয়ে মেয়েটির ভারী তৃপ্তি হ'ল। ঈষৎ হেসে সে প্রশ্ন করলে—কেমন? ভালো লাগল?

—আজ্ঞে? চকিত হয়ে উঠল পঙ্ক্ষী। তার অসাড় নিস্পন্দ শরীরে মুহূর্তে চেতনার প্রবাহ বয়ে গেল।

—ভালো লাগল?

পঙ্ক্ষী বললে—জেবন ধন্য হ'ল আমার, ঠাকরুণ।

মেয়েটি এবার হেসে ফেললে।

—হাসছেন? তা'—। একটু চুপ ক'রে থেকে পঙ্ক্ষী বললে—তা' এমন গান জেবনে কোথা শুনতাম বলেন! পঙ্ক্ষীর কথাগুলির মধ্যে একটি বেদনার সুর ছিল তার স্পর্শে মেয়েটি আর হাসতে পারলে না। চুপ ক'রে গেল। কোন কথাও খুঁজে পেলে না।

পঙ্ক্ষী বললে—একটি পেণাম করব আপনকাকে।

—প্রণাম? কেন?

—ভারী সাদ হচ্ছে।

লোভ হ'ল মেয়েটির। মুগ্ধদৃষ্টি, অজস্র প্রশংসা, প্রেম-গুঞ্জন, অনেক

পেয়েছে সে এবং পায়। কিন্তু প্রণাম? মনে পড়ল না তার। নিজেদের সমাজের ছোটরা অবশ্য প্রণাম করে। কিন্তু এ প্রণামের দাম অনেক বেশী বলে মনে হ'ল তার। সে প্রতিবাদ করলে না। নীরবে দাঁড়িয়ে রইল।

পঙ্ক্ষী হাত বুলালো তার পায়ের উপর, তারপর মেয়েটির দু'খানি পায়ের উপর নিজের মুখখানি রাখলে।

মেয়েটির ভারি ভালো লাগল।

মেয়েটি পায়ে উষ্ণ নিশ্বাস অনুভব করলে, পঙ্ক্ষীর বিকৃত চোখ থেকে জল ঝ'রে তার পায়ে লাগছে। তবু সে পা সরিয়ে নিলে না। ধূলিধূসর দিগন্তের দিকে অর্থহীন স্থির দৃষ্টিতে চেয়ে সে চুপ ক'রেই দাঁড়িয়েছিল, হঠাৎ প্রশ্ন করলে -তোমাব কে কে আছে বাড়ীতে? মা—মা আছে? বাপ আছে?—শুনছ?..... ওঠ! ওঠ? অনেক প্রণাম করা হয়েছে। ওঠ। ওঠ।

—আরে এই বেটা! এই! ও হচ্ছে কি? এই! হারমোনিয়ম-বাজিয়ে এবং সেই কালো মেয়েটি স্নান সেরে ফিরে এসেছে। হারমোনিয়ম-বাজিয়ে ধমক দিলে পঙ্ক্ষীকে।

কালো মেয়েটি বললে--মরণ!

সুন্দরী তরুণীটি মৃদুস্বরে আবার বললে—ওঠ! ওঠ!

এবার পঙ্ক্ষী উঠল। তার দিকে চেয়ে কালো মেয়েটি এবং হারমোনিয়ম-বাজিয়ে একসঙ্গে হেসে উঠল। পঙ্ক্ষীর চোখের জলে ভিজে মেয়েটির পায়ের আলতা অন্ধের মুখময় লেগেছে। গালে, নাকে, কপালে. ঠোঁটে, মুখময় লাল রঙ।

মেয়েটি বললে -মুখটা মোছ। গোটা মুখে তোমাব লাল বঙ লেগেছে।

—লাল রঙ?

—হ্যাঁ, আলতা লেগেছে।

—আলতা?

—হ্যাঁ, ঠোঁটে, মুখে, গালে, নাকে--মুছে ফেল।

—থাকুক আজ্ঞে।

কালো মেয়েটি বললে সঙ্গিনীকে—নে নে ওর সঙ্গে আর ন্যাকামী করতে হবে না। ওদিকে দেখে এলাম ভাত হয়েছে। নেয়ে নিবি তো নেয়ে আয়। সুন্দর জল পুকুরের।

—কত দূর?

পঙ্ক্ষী উঠে দাঁড়াল।—এই কাছেই আজ্ঞে। কাছেই। চলেন আমি নিয়ে যাচ্চি। আসুন।

—তুমি?

—হ্যাঁ, হ্যাঁ, কাণাদের পথঘাট মুখস্থ। ঠিক নিয়ে যাবে। যা না। কালো মেয়েটি একটু হেসে বললে—নিশ্চিন্দি চান করবি, ও বসে থাকবে ঘাটে।

সত্য কথা। দিব্য পথে পথে চলে পঙ্ক্ষী। মধ্যে মধ্যে পা বুলিয়ে অনুভব ক'রে নেয়। স্টেশন-রাস্তার ধারে প্রথম বটগাছটার তলার ছায়ায় এসে বলে—এই বটতলা এয়েচে। আসেন এই বাঁ ধারে।

একটু অগ্রসর হতেই পুকুর দেখা যায়। কালো কাজলের জল।

মেয়েটি বললে—তোমার নাম কি?

—আমার নাম? আমার নাম 'পঙ্ক্ষে'। 'পঙ্ক্ষী' আর কি।

—পঙ্ক্ষী?

—আজ্ঞে হ্যাঁ। ছেলেবেলায় পাখীর মতন চিঁ চিঁ ক'রে চেঁচাতাম কিনা! কাণা বলে মা হেনস্তা করত। ভূঁয়ে পড়ে চেঁচাতাম।

—মা বাবা আছে তোমার?

—হ্যাঁ। যাই আমি বাড়ী মাঝে মাঝে। বাবা আমার নোক ভাল। বাবার নাম—এখানে—। হঠাৎ কথায় ছেদ ফেলে দেয় নিজেই—উপরের দিকে মুখ তুলে বলে—হ হ। মরালের বড় ঝাঁকটা এসেছে লাগছে।

মেটে রঙের বুনো হাঁসের একটা প্রকাণ্ড ঝাঁক সত্যই মাথার উপর পাক দিচ্ছিল, তাদের পাখার ডাক ধরেছে আকাশে।

মেয়েটিও আকাশের দিকে চেয়ে দেখলে।

পঙ্ক্ষী বললে—তার অর্ধসমাপ্ত কথা শেষ করছে সে।—বাবার নাম এখানে সবাই জানে। কৃত্তিবাস বাগ্দীর নাম—।

বাবার নাম কৃত্তিবাস। অন্ধ অপরিণত অপুষ্টাঙ্গ ছেলের চীৎকার শুনেই তার নামকরণ করেছিল—পঙ্ক্ষী। ভালো মিষ্ট গৌরবজনক নাম রাখার প্রয়োজনই অনুভব করেনি কোন দিন।

পঙ্ক্ষী বললে। ঘাটের ধারে বসেছিল সে, মেয়েটি ঠাণ্ডা জলে গলা পর্যন্ত ডুবিয়ে তার কথা শুনছিল। পঙ্ক্ষী বললে—আমার এক দিদি আছে। দিদি

আমাকে ভালোবাসত, কোলে নিত। তা'—এই আপনকার মতন বয়েস হবে তার।

আমার মত? ঈষৎ হেসে মেয়েটি বললে—আমার বয়েস কি ক'রে বুঝলে তুমি?

সলজ্জ হাসি হেসে মাথা চুলকে পঙ্ক্ষী বললে—তা' আপনি আমার চেয়ে এই খানিক বড় হবেন। তার বেশী নন। একটু চুপ ক'রে থেকে বললে—গলার রজ (আওয়াজ) শুনে বুঝতে পারি কি না খানিক-আধেক। আপনার গলা এখনও বাঁশের বাঁশীর মত। খাদ মেশে নাই। তা ছাড়া—

পঙ্ক্ষী থেমে গেল। সে বলতে পারলে না কথাটা। পায়ের উপর মুখ রেখেছিল সে, কোমল মসৃণ স্পর্শ এখনও সে যেন অনুভব করছে।

কথাটা পাল্টে বললে—এখান থেকে বাড়ী আমার ক্রোশ চারেক হবে। বছর খানেক আগে মা একদিন খুব মেরেছিল। তা' দিদি বললে—পঙ্ক্ষে, তুই তো গান গাইতে পারিস্, তা ভালো বাজারে-জায়গায় যা না কেনে। গান গাইবি, ভিখ করবি। কথাটা মনে লাগল আমার। দিদিই একদিন আমার হাত ধ'রে এখানে রেখে গেল। সেই অবধি—। নিঃশব্দে হেসে সে চুপ ক'রে গেল।

হঠাৎ এক সময় বলে উঠল—আপনকার গানের ওইটুকুন ভারী সোন্দর। সেই কি—কালা তোমার যখন বাজে বাঁশী। বলতে বলতে সে সুরেই গাইতে আরম্ভ করলে।—

ঘর-কন্না সব ভুলে যাই ছুটে যে আসি।
আমার গা-ঘষা হয় না, আমার কেশ-বাঁধা হয় না,
আরও হয় না কত কি!

মেয়েটি সাবান মাখছিল--বিস্ময়ে তার হাত থেকে সাবানখানা পড়ে গেল। অবিকল সুরে নির্ভুল গানখানি গাইছে পঙ্ক্ষী।

—আঃ, নাইতে আর লাগে কতক্ষণ? ওদিকে যে ট্রেণের সময় হয়ে এল। হারমোনিয়ম-বাজিয়ে ডাকলে ঠিক এই সময়ে। ঘাট থেকে তাকে দেখা যাচ্ছে। ব্যস্ত হয়ে ডাকতে এসেছে।

সত্যই স্টেশনে টিকিটের ঘণ্টা বেজে উঠল।

ট্রেণ চলে গেল। খ্যামটার দলটিও চলে গেল। দোকানী সিং ট্রেণের প্যাসেঞ্জারদের চা-সরবৎ, জলখাবার বিক্রী শেষ ক'রে ডাকলে—পঙ্ক্ষে! পঙ্ক্ষে!

পঙ্কের সাড়া পাওয়া গেল না! গেল কোথায়?

দোকানী ওকে সত্যই ভালোবাসে। দোকানীর স্ত্রীও ভালোবাসে। যেদিন পঙ্কীর কোথাও অন্ন না জোটে সেদিন দোকানী ডেকে খেতে দেয়। দু'টোর ট্রেণ গেলেই দোকানী একবার পঙ্কীর খোঁজ করে। পঙ্কীর সাড়া পাওয়া গেল না। বোধ হয় গ্রামের মধ্যে গোবিন্দ-বাড়ীতে গিয়েছে প্রসাদের জন্য, কিম্বা গিয়েছে চণ্ডীতলায়। চণ্ডীতলায় পণ্ডপর্বে বলি হয়—পঙ্কে হিসেব রাখে কবে অমাবস্যা, কবে চতুর্দশী, কবে অষ্টমী, কবে সংক্রান্তি, সেদিন সে চণ্ডী-তলায় যাবেই। নিশ্চয় দু'জায়গার এক জায়গায় গিয়েছে সে। দোকানী আপনার দোকানের কাজে মন দিলে। দু'টোর ট্রেণের পর আবার চারটেয় আসবে আর একখানা ট্রেণ।

চারটের ট্রেণ এল, চলে গেল। দোকানী এবার ব্যস্ত হয়ে উঠল—পঙ্কে এখনও ফিরল না কেন? সে গেল কোথায়? ট্রেণে খ্যামটার দলের সঙ্গে চলে গেল না কি?

সত্যই তাই। পঙ্কী চুপি চুপি ট্রেণে চেপে পড়েছিল। বেঞ্চের তলায় ঢুকে শুয়েছিল। জংশন স্টেশনে নেমে কিন্তু ভিড়ের মধ্যে তাদের হারিয়ে ফেললে।

ব্রাঞ্চ লাইনের গার্ড ড্রাইভার সবাই পঙ্কীকে চেনে। তারা বললে—তুই এখানে?

আকর্ণ-বিস্তার হাসি হেসে সে বললে—হ্যাঁ। এখানেই এলাম। বলি একবার ঘুরে ফিরে আসি। একটু চুপ ক'রে থেকে হাসিটা আরও একটু বিস্তৃত ক'রে বললে—নতুন জায়গা দেখতে শুনতে তো সাধ হয়!

হেসে দত্তবাবু গার্ড বললে—বেশ, দেখা তো হ'ল, এইবার চল।

ফিরে যেতে কিন্তু পঙ্কীর কেমন লজ্জা হ'ল। সে বললে—না। থাকব এইখানে দু'দিন দশ দিন।

—থাকবি?

—হ্যাঁ। এখানকার বাজারটা কি রকম দেখি একবার। উত্তর শুনে হেসে দত্ত গার্ড চলে গেল। কয়েক মুহূর্ত পরেই পঙ্কীর একটা কথা মনে হ'ল। —গাড বাবু! গাড বাবু! গার্ড বাবুকে সে বলতে চাইছিল এখানকার স্টেশন-মাস্টার, জমাদার, স্টলওয়ালা, এদের কাছে তার জন্যে একটু বলে দেবার জন্য।

গার্ডবাবুর সাড়া পাওয়া গেল না। গার্ড তখন স্টেশনের ভিতরে।

কিছুক্ষণ চুপ ক'রে থেকে পঙ্কী চলতে আরম্ভ করলে। ঠিক এসে উঠল স্টলের সামনে।

—কি ভাজছেন দোকানীমশায়? সিঙাড়া কচুরী?

দোকানী তার দিকে চেয়ে বললে—সরে বস!

সরেই একটু বসল পঙ্কী। তারপর সে তার ডুবকীতে আঙুলের ঘা দিয়ে আরম্ভ করলে—ও কালা!

দত্ত গার্ডকে প্রয়োজন হ'ল না। নিজেকে নিজেই চিনিয়ে নিলে পঙ্কী। দোকানী, স্টেশন-মাস্টার, জমাদার, জমির উপর পাতা লাইন, সিগন্যালের তার, বাজার, পথ, ঘাট, সব তার পরিচিত হয়ে গেল। কালীমায়ের স্থান, গৌরাঙ্গের আখড়ার পথও তার মুখস্থ। জংশনের সারি সারি রেললাইন প্রায় অনায়াসেই পার হয়ে যায় সে। প্রথমে এসে একটুখানি দাঁড়ায়, লোকের সাড়া পেলে জিজ্ঞাসা করে—কে বটেন গো? লাইনে গাড়ী রয়েছে না কি?

লোক না থাকলে—কান পেতে শোনে ইঞ্জিনের শব্দ শোনা যায় কি না। তারপর এগিয়ে এসে লাইনের উপর পা দেয়। স্পর্শ ক'রে বুঝে নেয় চলন্ত ট্রেণের গতিবেগ তার মধ্যে প্রবাহিত হচ্ছে কি না। পঙ্কী বলে—ভয় লাগলে শিরদাঁড়া যেমন যেমন শির-শির করে, তেমনি শিরশিরিনি বয় লাইনে। সন্দেহ হ'লে লাইন ছেড়ে সে ওভারব্রিজের দিকে যায়, এক পাশের রেলিং ধ'রে স্বচ্ছন্দে পার হয়ে যায় সে। সিঁড়ির সংখ্যা তার মুখস্থ।

ডুবকীর সঙ্গে এখন একটা হাঁড়ি শুদ্ধ রেখেছে। আঙুল দিয়ে বাজিয়ে অনেক পরীক্ষা ক'রে কিনেছে। হাঁড়ি বাজিয়ে গান করলে লোক জমে বেশী।

মধ্যে মধ্যে স্টেশন-ঘরেব দরজায় গিয়ে বসে। বসবার সময়টি তার দুপুর বেলায় একটা থেকে আড়াইটার মধ্যে। এ সময়টায় মাস্টারবাবুরা ব'সে গল্প-গুজব করে। সে শোনে। গল্পের মধ্যে ছেদ পড়লেই বলে—মাস্টাববাবু!

—কি রে ব্যাটা? এসেছ তো!

—আজ্ঞে হ্যাঁ।

—তা' কি বলছ?

—আজ্ঞে! মাথা চুলকায় পঙ্কী।

—কি জিজ্ঞাস্য? বর্ধমান কত দূর? কত ভাড়া?

—আজ্ঞে না, বলছিলাম বলি—। হাসির ভঙ্গীতে দন্তুর পঙ্কী আরও

একটু দন্ত বিস্তার ক'রে বাবুদের কাছ থেকে উৎসাহ-বাক্য প্রত্যাশা করে। পায় সে উৎসাহ বাক্য।

—কি বলছিলে? বর্ধমান শহরটা কেমন? কত বড়?

—হ্যাঁ। আরও একটু বেশী দন্তবিস্তার করে সবিনয়ে!

—বর্ধমান যাবি? দেব একদিন চড়িয়ে গাড়ীতে?

পঙ্ক্ষী চুপ ক'রে থাকে। সম্মতি জানাতে শঙ্কিত হয়। গাড়ী-ঘোড়া, লোকজন, গলি-ঘুঁজি, প্রকাণ্ড বড় শহর—তার মধ্যে কোথায়—?

টেলিগ্রাফের যন্ত্রটা শব্দ ক'রে ওঠে, ওদিকে টেলিগ্রাফের ঘণ্টা বাজে ঠিন—ঠিন। বাবুরা ব্যস্ত হয়ে ওঠে। পঙ্ক্ষী উঠে আসে। ভাবতে ভাবতে প্লাটফর্মের ধারে গিয়ে দাঁড়ায়। কাছেই টেলিগ্রাফের পোস্টে বাতাসের প্রবাহে শব্দ ওঠে, গায়ে-লাগানো মাইল-লেখা লোহার প্লেটটা অত্যন্ত দ্রুত শব্দ ক'রে কাঁপে। পঙ্ক্ষী ধীরে ধীরে টেলিগ্রাফ-পোস্টে কান লাগিয়ে দাঁড়ায়। পোস্টের গায়ে আঙুল বাজিয়ে বলে—টরে-টক্কা, টরে-টক্কা, টক্কা-টক্কা টরে। তারপর বলে—হ্যালো! হ্যালো ঠাকরুণ, বর্ধমানের ঠাকরুণ। আমি পঙ্ক্ষী। গান গাইছি আমি। "ও তোর তরে কদমতলায় চেয়ে থাকি!"

দিন যায়। এক বৎসর হয়ে গেল। পঙ্ক্ষী জংশনেই রয়েছে। টাকা পয়সা কিছু জমেছে তার। দোকানীর কাছে রাখে তার কিছু অংশ। দোকানী জানে ঐ তার সব। কিন্তু পঙ্ক্ষী তার উপার্জনকে ভাগ করে। কিছু নিজের কাছে রাখে। বাকীটা রাখে কাঠে-ঘেরা ছোট্ট চোর কুঠুরীর মত জেনানা ওয়েটিং রুমের এক কোণে মাটিতে পুঁতে। জংশন হলেও ব্রাঞ্চ লাইনের প্লাটফর্মটা পাকা নয়। জেনানা ওয়েটিং রুমটার মেঝেও কাঁকরমাটির মেঝে। তার উপর রাখে তার বিছানাটা। বিছানা একখানা বস্তা। রাত্রে ওইখানে বস্তা বিছিয়ে কুণ্ডলী পাকিয়ে প'ড়ে থাকে।

বর্ধমানের নাতিকটা কমে গিয়েছে। "কালা তোর তরে—" গানখানা সে গায়, লোকে তারিফ করে, পঙ্ক্ষী সবিনয়ে হাসে, কিন্তু আর সেই চৈত্র-দুপুরে গেঁয়ো স্টেশন-প্লাটফর্মে নরম দু'খানি পায়ের উপর মুখ রেখে প্রণাম করার কথা মনে পড়ে না। সেই মিষ্টি প্রাণমাতানো গন্ধের কথাও মনে পড়ে না, মনে পড়ে না ঠিক নয়, মনে পড়ে কিন্তু বুকের ভেতরটা তেমন 'আকুলি' ক'রে ওঠে না।

কত দিন পর। অনেক দিন।

হঠাৎ সেদিন সমস্ত শরীরে তার শির শির ক'রে কি বয়ে গেল। লাইনের উপর ট্রেণ গেলে যেমন শব্দে-স্পর্শে শিহরণ জাগে। সেই গান! সেই গলা! আজ আর গান শুধু নয় গানের সঙ্গে যন্ত্র বাজছে। স্টেশনের ঘরের সামনে ঠাকরুণ গান করছে। "কালা তোর তরে—!"

পঙ্ক্ষী প্রায় ছুটে এসে দাঁড়াল। বেশ বুঝতে পারলে ঠাকরুণের সঙ্গে অনেক লোক রয়েছে। ছোট ছেলেও রয়েছে।

গান শেষ হতেই সে হাত জোড় ক'রে বললে—ঠাকরুণ!

—কে রে তুই?

—আজ্ঞে যে ঠাকরুণ গান গাইলেন তাকেই বলছি আমি।

সঙ্গে সঙ্গে হাসির হুল্লোড় প'ড়ে গেল। একজন বললে—মরণ!

আবার গান আরম্ভ হ'ল। "চোখে ছটা লাগিল—" পঙ্ক্ষীর বুক একেবারে দুলে উঠল। তার সেই গান। নিতাই কবিয়ালের কাছে সে শিখেছিল, ঠাকরুণ শিখেছিল তার কাছে।

গান শেষ হ'ল!

—আমাকে চিনতে পারলেন না ঠাকরুণ। আমি পঙ্ক্ষী—।

—এই ব্যাটা, এই। ভাগ!

ভাগিয়ে দিলেও সে এবার সঙ্গ ছাড়বে না। সে সজাগ হয়ে বসে থাকে। ট্রেণের ঘণ্টা পড়ল। যাত্রীর দলটি আসর গুটিয়ে নিলে। একজন বললে—গ্রামোফোনটা ভাল ক'রে বন্ধ করিস্। রেকর্ডগুলো বাক্সের মধ্যে পুরে নে।

গাড়ী এল, চলে গেল। স্টেশন স্টাফ, স্টলওয়ালা বিস্মিত হ'ল—পঙ্ক্ষী নাই।

আরও অনেক কাল পর। অনেকগুলি বৎসর চলে গিয়েছে। পঙ্ক্ষীর চুলে সাদা ছোপ পড়েছে। দন্তুর মুখের দাঁত পড়েছে কয়েকটা। কানে শোনার শক্তি কমে' এসেছে। লাইনে পা' দিয়ে দূরে ট্রেণ আসছে কি না আর ধরতে পারে না।

পঙ্ক্ষী এক তীর্থক্ষেত্রে পথের ধারে বসে ভিক্ষা করে। গানও আর তেমন গায় না। বলে—অন্ধজনে দয়া কর বাবা। অন্ধকে একটি পয়সা দাও মা। মা লক্ষ্মী জননী!

মা-জননীরা যখন যায় তখন পঙ্ক্ষী বেশী আকুলতা প্রকাশ করে। জুতোর শব্দ থাকে না—অথচ খস-খস শব্দ ওঠে গরদের কাপড়ের, পূজার ফুলের গন্ধ ওঠে, পঙ্ক্ষী বুঝতে পারে মা-লক্ষ্মীরা আসছেন।

যেদিন ভিক্ষে কম হয় সেদিন গান করে।

সেদিন সে গান গাইছিল। "চোখে ছটা লাগিল—" গাইতে আজকাল ভালো লাগে না। ভক্তিরসের গানই বেশী গায়। 'কালা তোর তরে' গানখানা মাঝে মাঝে গায়। সেদিন গাইছিল সে ওই গানখানাই।

গান শেষ হতেই একজন হেসে বললে—খুব গেয়েছিলে গানখানা রকর্ডে। ঘাটে মাঠে হাটে ছড়িয়ে গেল।

নারী-কণ্ঠের অতি মৃদু হাসির শব্দ শুনতে পেলে পঙ্ক্ষী। মেয়েটি বললে—গাইলাম, কিন্তু কালা শুনলে কই?

—ওই তোমার এক ঢং! আর তীর্থে কাজ নেই। চল ফিরে চল।

—নাঃ। বয়স অনেক হ'ল। অন্ধকার হয়ে আসছে দুনিয়া। আর—

অসহিষ্ণু পঙ্ক্ষী বলে উঠল—কিছু দয়া হবে মা? অন্ধ—

তার হাতে এসে পড়ল কি একটা।

পুরুষটি বললে—আধুলি; পয়সা নয় রে বেটা।

—আধুলি?

—হ্যাঁ।

আধুলি? মেকী নয় তো? হাত বুলিয়ে—মাটিতে ফেলে শব্দ পরখ ক'রে নিলে পঙ্ক্ষী। তারপর পরম কৃতজ্ঞতাভরে হাত বাড়িয়ে মেয়েটির পায়ে হাত বুলিয়ে প্রণাম করলে।

তারা চলে গেল। পায়ের শব্দ উঠল।

পাখীরা ডাকছে। দিন বোধ হয় শেষ হ'ল। পঙ্ক্ষীও উঠল।

## ঘাসের ফুল

রাণীগঞ্জ-টাইলে ছাওয়া উত্তর-দক্ষিণে লম্বা বাংলোটা কলিয়ারীর আপিস। আপিসের উত্তরেই পূর্ব-পশ্চিমে লম্বা খড়ে-ছাওয়া বাংলোটা কলিয়ারীর বাবুদের মেস্‌। বাংলো দুটোর কোলে প্রকাণ্ড বড় খোলা মাঠখানায় অতুল পায়চারি করিতেছিল। চারিদিক অন্ধকার। 'পিট' গুলার মুখে বয়লার-গুলোর চিমনীর মাথায় শুধু আগুনের শিখা হু হু করিতেছে। আর এখানে-ওখানে কুলিদের কেরোসিনের কুপী খদ্যোতের মত কাঁপিয়া কাঁপিয়া উঠিতেছে। মেসের একটা ঘরে কুলি-রিক্রুটার চন্দ্রকান্ত হুঁকা টানিতে টানিতে সার্ভেয়ারকে বলিতেছিল—আমার ভাই ষোল আনার মধ্যে সাড়ে পনের আনা মিছে কথা . ...সে আমি মিছে কথা বলব না।

বড় টেবিলটার উপরে খনির ম্যাপখানায় নূতন একটা লাইন টানিতে টানিতে সার্ভেয়ার উত্তর দিল—হুঁ—তা নইলে চাকরি থাকবে কেন? আলোটা একটু বাড়িয়ে দেন ত চন্দ্রবাবু। চশমা নইলে আর চলছে না।

পাশের ঘরে লেবার রেজিষ্ট্রার সীতাপতি আপন মনে একখানা ছবি আঁকিতেছিল। সম্মুখে গম্ভীর ভাবে আর একজন বসিয়া আছে স্থাণুর মত—চোখের পলক পর্যন্ত পড়ে না।

তার পাশের ঘরে বৃদ্ধ কম্পাউণ্ডার চশমা-চোখে স্ত্রীকে পত্র লিখিতেছিলেন —"এখানে 'বৃষ্টি খুবই হইয়াছে। ওখানে 'বৃষ্টির অবস্থা কিরূপ পত্রপাঠ জানাইবে। চাষ-আবাদের অবস্থা বুঝিয়া ধান্যগুলি ধার দিবার ব্যবস্থা করিবে।"

আর একখানা ঘরে লটারীর টিকিট কেনা হইতেছিল। ম্যানেজারের নামে একখানা লটারীর টিকিট-বই আসিয়াছে—সেইখানা হেডক্লার্ক বাবু লইয়া বিক্রয় করিতেছেন। আট আনা করিয়া টিকিটের দাম। প্রথম পুরস্কার পাঁচ হাজার টাকা। কালীপদ একটা ছদ্মনাম খুঁজিয়া সারা হইয়া গেল। হেডক্লার্ক বাবু কলম ধরিয়া বসিয়াছিলেন—বলিলেন—কি নাম দেবে বল হে কালীপদ?

কালীপদ বলিল—শ্রীবৎস—কি বলেন? ও নামে শনির দৃষ্টিও চলে না।......দাঁড়ান, দাঁড়ান,—মহালক্ষ্মী কেমন হবে বলুন দেখি?

একেবারে এ-পাশের ঘরে একটি সুরূপ তরুণ হারমোনিয়ম লইয়া গলা সাধিতেছিল—'কি ঘুম তোরে পেয়েছিল হতভাগিনী!' ছেলেটি কলিয়ারীর মালিকদের থিয়েটারে নায়িকা সাজে। এখানে চাকরিও তার সেই জন্য। বেতন বাইশ টাকা ছিল—এখন দুই টাকা কমিয়া হইয়াছে কুড়ি।

পাশের বারান্দায় স্টোরকিপার অমূল্য কুলিদের তেল মাপিতে মাপিতে বলিল—তুমি একটা যাত্রার দলে ঢুকে পড়, বুঝলে বিনোদ। মোটা মাইনে হবে। কেন কুড়ি টাকায় পড়ে আছ বল দেখি! গান থামাইয়া বিনোদ বলিল—ভারি চুক হয়ে গেছে গুদোম-বাবু! সেবার বীণাপাণি অপেরা আমাকে সাধাসাধি করলে। বলে—পঁয়ত্রিশ টাকা মাইনেতে তুমি ঢোক—তার পর ছ-মাস পরে পঞ্চাশ ক'রে দেব। তিন বছরে এক-শো টাকা। তা যাত্রার দল ব'লে আর—!

অমূল্য বলিল—আমি একটা দোকান করব ভাই। বেগুনী-ফুলুরী কলাই-সেদ্ধ, বুঝলে। বউ ক'রে দেবে, একটা ছোঁড়াকে দিয়ে বিক্রী করাব। ভারি লাভ।

গুটিতিনেক ছেলেমেয়ে ছুটিতে ছুটিতে আসিয়া বিনোদের বিছানায় ঝাঁপাইয়া পড়িল। একটি মেয়ে বলিল—বাড়ীতে গান করতে হবে বিনোকাকা। চল, মা ডাকছে।

অপর মেয়েটি নাকিসুরে বলিল—ধরে নিয়ে যাব হ্যাঁ।

ছোট ছেলেটি তখন হারমোনিয়মের রিড চাপিয়া ধরিয়া একটা বেসুরের সৃষ্টি করিয়া ফেলিয়াছে। বিনোদ হাসিয়া বলিল—চল্ চল্ যাই। চিরুনীটা কোথায় রাখলেন গুদোমবাবু? আমার আবার ডিউটি আছে—তা চল, দু'খানা গান গেয়েই চলে আসব।

প্রথম মেয়েটি বলিল—বই নিয়ে যেতে বলেছে মা।

কুঠীর মালিকদের কয়েক জন এখানে সপরিবারে বাস করেন। বিনোদকে মাঝে মাঝে বাসার ভিতর গান শুনাইতে হয়, রেলের বাবুদের লাইব্রেরী হইতে উপন্যাস আনিয়া যোগানোও তাহার একটা কাজ। নিজেই হারমোনিয়মটা লইয়া বিনোদ চলিয়া গেল। গুদামবাবু বলিলেন—দেখলে হে বাবুর চুল আঁচড়ানো?

বিনুর ঘরের অংশীদার বিনোদের পরিত্যক্ত চিরুনীখানা লইয়া চুল আঁচড়াইতে আঁচড়াইতে বলিল—হুঁ।

তার পর আয়নাখানায় নানা ভঙ্গিতে মুখ দেখিয়া বলিল—বেশ আছে বাবা। আর থাকবে না-ই বা কেন বল? চেহারা ভাল, গলা ভাল।

স্টোর-বাবু ফিক করিয়া হাসিয়া বলিলেন—বই যোগায়—সেটা বল। আর মেঝেনগুলোকে দেখেছ! টাইমবাবু বলতে পাগল!

অতুল ভাবিতেছিল হেন্‌রী ফোর্ড জীবন আরম্ভ করিয়াছিল কাঠের মিস্ত্রী রূপে—এডিসন নামে একটি ছেলে খবরের কাগজ বেচিত। অতুল এখানে আসিয়াছে দেড় শত মাইল পায়ে হাঁটিয়া—পথে—বর্ষার নদী—তখন দু'কূল পাথার. সেই নদী সে সাঁতার দিয়া পার হইয়া আসিয়াছে। পারের পয়সা দিতে গেলে খাবারের পয়সার অভাব পড়িবার সম্ভাবনা ছিল। আজ সে কলিয়ারীর ম্যানেজার হইতে চলিয়াছে। এক বৎসর পরে মাইনিং পরীক্ষা দিবে।

অদূরে একটা আলোর পিছনে দুইজন বাবু আসিতেছিল। একজন উচ্চ-কণ্ঠে অনর্গল বকিয়া চলিয়াছে। অতুল বুঝিল। ম্যানেজার আসিয়া বলিলেন—এই যে অতুলবাবু, আপনাকেই খুঁজছিলাম আমি। আজ খাদে বারুদ জ্বলে গেছে। ক্রমশঃই খাদ গরম হয়ে উঠছে—এখন ফায়ার না হয়।

অতুল মৃদুস্বরে প্রশ্ন করিল—গান-পাউডার জ্বলে গেল?

ওভাবম্যান খাটো মানুষ, কিন্তু শক্তিশালী দৃঢ়দেহ। সে কথা কয় যেন বক্তৃতা করে। হাত-পা নাড়িয়া অভিনয় করিয়া প্রত্যেক কথাটি বুঝাইয়া দেওয়া তাহার স্বভাব। সে বলিয়া উঠিল—আজ্ঞে হ্যাঁ। দক্ষিণ দিকের মেন গ্যালারীর পাশে—৫৮ নং সুঁদের মধ্যে—দেওয়ালে--হেই—এতখানি এক চাঙড় কয়লা জমে আছে। ঠাণ্ডারাম সর্দার বললে—বাবু ওই কয়লাটা দেগে দি। টোটা তোয়ের ক'রে ঠাণ্ডারামকে নিয়ে গেলাম দেখতে—বলি নিজের চোখে একবার দেখে দি। হঠাৎ গুঁড়ি হইয়া ওভারম্যান বলিল--ঠাণ্ডারাম বারুদের জায়গা নামিয়ে রেখে—। আবার খাড়া হইয়া হাত তুলিয়া বলিল—আমাকে দেখাইতেছে—বলে বাবু —ঐ চাংটা—আর ইদিকে অমনি ফ্যাঁস ক'রে নিয়ে নিয়েছে তখন। সঙ্গে সঙ্গে আলোয় একেবারে দিন দীপ্যমান!

একটু থামিয়া তাড়াতাড়ি হাত কয় পিছাইয়া গিয়া ওভারম্যান আবার

আরম্ভ করিল—আমি তখন হঠ্‌তে লেগেছি। বুঝতে পেরেছি কিনা। ঠান্ডা বেটা কিন্তু হাঁ ক'রে দাঁড়িয়ে।

হাঁ করিয়া বুদ্ধিহীনের অভিনয় করিয়া সে থামিল। তার পর আপনার বাঁ-হাতখানা খপ্‌ করিয়া চাপিয়া ধরিয়া বলিল—খপ্‌ ক'রে বেটার হাতটা ধরে হিড় হিড় ক'রে আনলাম টেনে।

তার পর সে পাণিপথক্ষেত্রে বিজয়ী আমেদ শা'র মত গম্ভীর ভাবে নীরব হইল।

ম্যানেজারটি সাদাসিধা মানুষ—বুদ্ধির মত আকারেও স্থূল। ভদ্রলোক বলিলেন—কি করা যায় অতুলবাবু?

অতুল চিন্তা করিয়া বলিল—ও 'পিট'টায় কাজ বন্ধ ক'রে দিন।

ম্যানেজার বলিলেন—কিন্তু যদি ফায়ারই হয় ধর।

হাসিয়া অতুল বলিল—ফায়ার ত হবেই।

মহাচিন্তান্বিত ভাবে ম্যানেজার বলিলেন—তা হ'লে?

—সে আর আমরা কি করব? আপনি এখানে যাঁরা মালিক আছেন তাঁদের জানান—আর হেড আপিসেও টেলিগ্রাম ক'রে দিন। তা হলেই খালাস।

ম্যানেজার বলিলেন—তাই ত' হে—কলিয়ারীটা আমার নিজের হাতে তৈরি করা—

অতুল হাসিয়া বলিল—চল্‌লাম আমি তিন নম্বর পিটে। আমার ডিউটি আছে।

প্রকান্ড লোহার বিম্‌—র‍্যাফ্‌টারে ছাঁদাছাঁদি করিয়া একটা অতিকায় কঙ্কালের মত গীয়ারহেড্‌টা দাঁড়াইয়া আছে। তাহারই তলে বিরাটকায় সাড়ে তিন-শো ফুট গভীর একটা কূপ মাটির বুক ভেদ করিয়া নামিয়া গেছে। ওপাশে ইঞ্জিন শেড। তাহার পাশেই দুইটা বয়লারের বুকের ভিতর রাবণের চিতা জ্বলিতেছে। ইঞ্জিন-শেডের বিপরীত দিকে আর একটি ছোট শেড। এটা পিট-ক্লার্কদের আপিস। একদিকে ছোট একখানি বেঞ্চ—মধ্যে একটি টেবিল—এপাশে একখানা চেয়ার। টেবিলের উপর একটা হ্যারিকেন চারিপাশের বিপুল অন্ধকারের মধ্যে অসহায় ভাবে জ্বলিতেছিল। শেডের বাহিরেই একটা লোহার ঠেঙোর উপরেই এক চাপ কয়লা দাউ দাউ করিয়া পুড়িতেছে।

সেই আগুনে সেঁকিয়া একটি কুলির মেয়ে তাহার ভিজা ঝুড়িটা শুকাইয়া লইতেছিল। চেয়ারে অতুল চুপ করিয়া বসিয়া আছে। ও-পাশের বেঞ্চে

বিনোদ—সেই ছেলেটি একখানা খাতায় কুলিদের উঠা-নামার হিসাব করিতেছিল। ওই ওর কাজ। লেবার-রেজিস্ট্রার পদবী। বিনুর পাশে বসিয়াছিল শ্যামাপদ—দু-নম্বর ওভারম্যান। সে বলিয়া উঠিল—এই মাগী, ঝুড়িটো কি পোড়ায়ে দিবি না কি?

এদিকে পিটমাউথে ঘণ্টা বাজিয়া উঠিল—ঘং-ঘং-ঘং। খাদের তল হইতে সঙ্কেত হইতেছে, লোক উঠিবে।

উপরের 'টালোয়ান' ঘণ্টার সঙ্কেতে উত্তর দিয়া হাঁকিল—হো—ই। এ সঙ্কেত ইঞ্জিন-ড্রাইভারকে।

বিপুল শব্দে ইঞ্জিন গতিশীল হইয়া উঠিল। ইঞ্জিনের গতির সঙ্গে গীয়ারহেডের চাকা বাহিয়া মোটা তারের দড়ায় ঝুলানো একটা লোহার খাঁচা সন্ সন্ শব্দে অন্ধকূপের গর্ভে নামিয়া গেল—সঙ্গে সঙ্গে পাশের আর একটা দড়া উপরে উঠিয়া আসিতেছিল। সেই দড়া বাহিয়া একটা কেজ পিটের মুখে সশব্দে আসিয়া লাগিল।

খাঁচার মধ্যে চারজন লোক।

বিনু প্রশ্ন করিল—কারা বটিস রে?

উত্তর হইল—আমরা গো—ভক্তার দল। নারায়ণ ভক্তা।

খাঁচার মধ্য হইতে বাহির হইয়া আসিল—জলসিক্ত কয়লার কালিতে সর্বাঙ্গ-ঢাকা বীভৎস কালো মূর্তি। জ্বলন্ত কয়লার আলোয় মনে হয় যেন প্রেত! নগ্নপ্রায়—পরনে শুধু একটা কৌপীন. কাঁধে গাঁইতি, হাতে একটা কেরোসিনের ডিবিয়া। মেয়েদের হাতে ঝুড়ি। কয়লার কালিতে কালো দেহের মধ্যে সাদা দুইটা চোখ দেখিয়া ভয় হয়। কথা কহিলে দেখা যায় সাদা দাঁত। শেডের বাহিরে গিয়া তাহারা উপরের দিকে মুখ তুলিয়া দাঁড়ায়। অতুল ভাবিতেছিল ম্যানেজারশিপ পরীক্ষায় সে প্রথম হইবে। তাহাতে তাহার বিন্দুমাত্র সন্দেহ নাই। খনি-বিজ্ঞান তাহার সম্পূর্ণ আয়ত্ত হইয়াছে। এই যে আগুন—পৃথিবীর বুকের ভিতর লক্ষ লক্ষ টন কয়লার স্তরের মধ্যে যে বিরাট অগ্নিদাহ—যে আগুন জলে নিভিবে না—সে আগুন নিভাইবার উপায় সে আবিষ্কার করিয়াছে। কিন্তু কেন সে নিজের জীবন বিপন্ন করিয়া পরের উপকার করিতে যাইবে! তাহার জীবনের মূল্য পঞ্চাশ টাকা নয়।

ঘং—ঘং—!

আবার সঙ্কেত হইল। একটা কেজ নামিয়া গেল, একটা উঠিয়া আসিয়া

